# হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের

---

# শ্রেষ্ঠ কবিতা

অলোক রায়
-সম্পাদিত

ভারবি
১৩।১ বঙ্কিম চাটুজ্যে স্ট্রিট। কলকাতা-৭৩

আমাদের ছেলেবেলায় স্কুলের পাঠ্যবইতে থাকত হেমচন্দ্রের কবিতা, মুখস্ত করতে হয়েছে পদ্মের মৃণাল (পদ্মের মৃণাল এক, সুনীল হিল্লোলে/দেখিলাম সরোবরে ঘন ঘন দোলে), পরশমণি (কে বলে পরশমণি অলীক স্বপন!), জীবন-সঙ্গীত (ব'লো না কাতর স্বরে বৃথা জন্ম এ সংসারে,/এ জীবন নিশার স্বপন), অথবা জীবন মরীচিকা-র (জীবন এমন ভ্রম আগে কে জানিত রে) মতো কবিতা। ভালো লাগবার কথা নয়— পঞ্চাশ বছর আগেই আমাদের কাব্যরুচির পরিবর্তন হয়েছে। বিশ্ববিদ্যালয়ে পড়বার সময়ে বৃত্রসংহার কাব্যের সঙ্গে পরিচয় হল। এ-কালের পাঠককে বৃত্রসংহার আকর্ষণ করতে পারে না। কিন্তু সেই সময়ে বোঝবার চেষ্টা করেছি, বঙ্কিমচন্দ্র হেমচন্দ্রের কবিতায় কী পেয়েছিলেন—যে জন্য তিনি বলতে পারেন, 'মধুসূদনের ভেরী নীরব হইয়াছে, কিন্তু হেমচন্দ্রের বীণা অক্ষয় হউক। বঙ্গকবি সিংহাসনে যিনি অধিষ্ঠিত ছিলেন, তিনি অনন্ত ধামে যাত্রা করিয়াছেন, কিন্তু হেমচন্দ্র থাকিতে বঙ্গমাতার ক্রোড় সুকবিশূন্য বলিয়া আমরা কখন রোদন করিব না।' (১৮৭৩) তারপর বেশ কয়েকবছর কেটেছে—ভারতী পত্রিকার প্রথম বর্ষে (১৮৭৭) ছয় সংখ্যা ধরে রবীন্দ্রনাথ মেঘনাদবধ কাব্যের 'একটি তীব্র সমালোচনা' লেখেন। কিন্তু সেখানেই শেষ নয়, ভারতী পত্রিকার ১২৮৯ সালে শ্রাবণে রবীন্দ্রনাথ আবার লিখলেন মেঘনাদবধ কাব্য নিয়ে একটি ছোট প্রবন্ধ (১৮৮২)—যেটি স্থান পেয়েছে সমালোচনা গ্রন্থে (১৮৮৮)। রবীন্দ্রনাথ তখন আর নিতান্ত ছেলেমানুষ নন, অথচ তিনি আশ্চর্য এক মন্তব্য করেন, 'হেমবাবুর বৃত্রসংহারকে আমরা এইরূপ নাম-মাত্র মহাকাব্যের শ্রেণীতে গণ্য করি না, কিন্তু মাইকেলের মেঘনাদবধকে আমরা তাহার অধিক আর-কিছু বলিতে পারি না।' এর পর রয়েছে আমার নিজের গৃহে, মাতামহ মন্মথনাথ ঘোষের লেখা তিন খণ্ডে হেমচন্দ্রের জীবনী—যার প্রতিপাদ্য মধুসূদনের থেকে তিনি অনেক বড় কবি। এই অন্যায় তুলনা, ভ্রান্ত বিচারবোধ, মধ্যবিত্ত কাব্যসংস্কার—এর প্রতিক্রিয়ায় মোহিতলাল মজুমদার থেকে প্রমথনাথ বিশী এক-কথায় 'কবি' হিসেবে হেমচন্দ্রকে খারিজ করে দিলেন। একালে লেখা সাহিত্যের ইতিহাস থেকে সাহিত্য সমালোচনা-নিবন্ধে দেখানো হয়েছে, হেমচন্দ্র মধুসূদনের নকলনবিশমাত্র—কিন্তু তা কেবল অক্ষম কবির বামন হয়ে চাঁদ ধরার ব্যর্থ প্রয়াস।

অথচ হেমচন্দ্র যখন চিন্তাতরঙ্গিণী (১৮৬১) লেখেন, তখন তিলোত্তমাসম্ভব কাব্যের সঙ্গে তাঁর পরিচয় ছিল না। চিন্তাতরঙ্গিণী বা বীরবাহু কাব্যে মধুসূদনের

কোনো পরোক্ষ প্রভাবও খুঁজে পাওয়া যাবে না। কিন্তু সেই সময় থেকেই হেমচন্দ্রের মনে কবিতা সম্বন্ধে সুস্পষ্ট কতকগুলি ধারণা দেখা যায়, এবং তাঁর সমগ্র জীবনে কাব্য সম্বন্ধে সেই মৌলিক ধারণার কোনো পরিবর্তন হয়নি। মধুসূদনের কাব্যের সঙ্গে বৃত্রসংহার কাব্যের যেটুকু সাদৃশ্য চোখে পড়ে, তা অনেকটা যুগগত ও শিক্ষাগত কারণে অনিবার্য ছিল। হেমচন্দ্রও হিন্দু-কলেজের ছাত্র, ইংরেজি সাহিত্যে সুঅধীতী। শেক্‌সপিয়র, মিলটন, পোপ, গ্রে, কুপার, স্কট, ওয়ার্ডসওয়ার্থ, শেলি, বায়রন এবং টেনিসন প্রভৃতি কবিদের রচনার সঙ্গে তাঁর প্রত্যক্ষ পরিচয় ছিল। বৃত্রসংহার কাব্যের ভূমিকায় তিনি লিখেছেন, 'শিক্ষাভেদ অনুসারে গ্রন্থকারের রুচি ও রচনার প্রভেদ হইয়া থাকে। বাল্যাবধি আমি ইংরেজি-ভাষা অভ্যাস করিয়া আসিতেছি, এবং সংস্কৃত ভাষা অবগত নহি, সুতরাং এই পুস্তকের অনেক স্থলে যে ইংরেজি গ্রন্থকারদিগের ভাবসঙ্কলন এবং সংস্কৃতভাষার অনভিজ্ঞতা-দোষ লক্ষিত হইবে, তাহা বিচিত্র নহে।' মধুসূদনের মৃত্যুর পর বৃত্রসংহার কাব্য প্রথম খণ্ড (১৮৭৫) প্রকাশিত হয়—ততদিনে অমিত্রাক্ষর ছন্দে বাঙালি পাঠক কিছুটা অভ্যস্ত হয়েছে সত্য। কিন্তু তিনি বৃত্রসংহার-এর ভূমিকায় জানিয়েছেন, 'আমি তৎপ্রদর্শিত পথ যথাযথ অবলম্বন করি নাই।' এ কথা শুধু ছন্দের ক্ষেত্রে প্রযোজ্য নয়, হেমচন্দ্রের সমগ্র কাব্যাদর্শের ক্ষেত্রে কমবেশি পরিমাণে প্রযোজ্য।

হেমচন্দ্রের কবিতা আধুনিক পাঠকের ভালো লাগে না, তার একাধিক সংগত কারণ আছে। কিন্তু হেমচন্দ্র যে 'কবি' ছিলেন, সে সম্বন্ধে সংশয়ের অবকাশ নেই। এ কালে আমরা হেমচন্দ্রের কবি-ভাষা ও কাব্য-ছন্দ পছন্দ করি না—কিন্তু স্বতন্ত্রভাবে কবিতার 'ছন্দাছন্দের বিচার' বা ভাষাব কাব্যমূল্য নির্ধারণ সম্ভব নয়, উচিতও নয়। হেমচন্দ্র কবিতার স্বরূপ আলোচনাকালে অদ্ব্যর্থভাযায় জানিয়েছেন, 'কিন্তু যে প্রণালীতেই পদ্য-রচনা হউক, কবিতার প্রকৃত লক্ষণাক্রান্ত না হইলে কোন গ্রন্থই কাব্যের শ্রেণীতে পরিগণিত অথবা লোকের মনোরম হয় না। ফলতঃ ছন্দ এবং পদ কবিতার পরিচ্ছদ ও অলঙ্কার-স্বরূপ, কাবণ গদ্য-বচনার স্থানে-স্থানেও সম্পূর্ণ কবিতা-লক্ষণ দৃষ্ট এবং কবিতারসাস্বাদনের সম্যক্ সুখ অনুভূত হয়।' আসলে নানা 'ভাবের উদ্রেক ও উৎকর্ষণ করাই কবিদিগের চেষ্টা। যে গ্রন্থ এই সকল, কিংবা ইহার মধ্যে কোন বিশেষ রসে পরিপূর্ণ থাকে, তাহাকেই কাব্য কহে এবং তাহাতে কবিতারূপ পীযূষ পান করিয়াই লোকের এত চিত্তাকর্ষণ ও মনোরঞ্জন হয়।' এই কারণে হেমচন্দ্র মধুসূদনের কুহকিনী সৃজনী-শক্তির প্রশংসায় উচ্ছ্বসিত এবং 'লেখার চমৎকারিত্ব' অপেক্ষা 'ভাবের চমৎকারিত্ব'কে তিনি বেশি গুরুত্ব দেন। হেমচন্দ্রের মতে : 'পরিপাটি সর্বাঙ্গসুন্দর শব্দবিন্যাস করিয়া কর্ণকুহরে অমৃতবর্ষণ করিবার দক্ষতা' ভারতচন্দ্রের ছিল, কিন্তু 'গুণিগণ যে সমস্ত গুণকে কবিকৌলীন্যের শ্রেষ্ঠ লক্ষণ গণনা করেন, ভারতচন্দ্রের সে সকল গুণ অতি সামান্য ছিল।' সেই গুণগুলি কী?—না, 'যাহাতে অন্তর্দাহ হয়, হৃৎকম্প হয়, শরীর রোমাঞ্চিত হয়, বাহ্যেন্দ্রিয় স্তব্ধ হয়, তাদৃশ

ভাব.....' কিংবা 'কল্পনারূপ সমুদ্রের উচ্ছ্বসিত তরঙ্গবেগ...., বিদ্যুচ্ছটাকৃতি বিশ্বোজ্জ্বল বর্ণনাচ্ছটা।' এ থেকে স্পষ্ট বোঝা যায়, হেমচন্দ্র কবিতা কাকে বলে তা জানতেন এবং নিজে শ্রেষ্ঠ কাব্য রচনায় সক্ষম হোন বা না-হোন, তাঁর কাব্যাদর্শ বহির্মুখী নয়, অন্তর্মুখী।

এই কথাটা বিশেষভাবে বোঝা দরকার। চিন্তাতরঙ্গিণী যদিও তাঁর অপরিণত বয়সের রচনা, কিন্তু কাব্যের নাম থেকেই বোঝা যায়, তাঁর রচনা আত্মগত ভাবনা ও ব্যক্তিগত অভিজ্ঞতার প্রকাশ। অনেকে বায়রণের *Manfred* কাব্যের সঙ্গে চিন্তাতরঙ্গিণীর তুলনা করেছেন—বলাবাহুল্য এ তুলনা অনেকটা বহিরঙ্গ, কিন্তু হেমচন্দ্রের রোমান্টিক বিষাদমগ্নতার দিকটি এর মধ্যে স্পষ্ট হয়ে ওঠে। চিন্তাতরঙ্গিণীর মধ্যে একটা ক্ষীণ কাহিনী-ধারা আছে ; হেমচন্দ্রের অন্যান্য কাব্যেও অনেক সময়ে গল্পাভাসের লক্ষণ দেখা যায়। কিন্তু বৃত্রসংহার কাব্য-বাদে অন্যত্র, এমনকি বীরবাহু-কাব্যেও কাহিনীসূত্রটি অসংলগ্ন অসম্পূর্ণ, প্রায় অবান্তর। আসলে অন্তরের ভাবোচ্ছ্বাস প্রকাশের জন্য কবি একটা অবলম্বন গ্রহণ করেছেন, কিন্তু আখ্যান-কাব্য রচনা তাঁর উদ্দেশ্য নয়। এইখানে রঙ্গলালের সঙ্গে তাঁর পার্থক্য। অন্যদিকে ভাবকল্পনার ক্ষেত্রে হেমচন্দ্রের রচনায় সংহতি ও সংগতির অভাব নেই। শুধু তরুণ বয়সে লেখা চিন্তাতরঙ্গিণী নয়, পরিণত বয়সে লেখা তাঁর গীতিকবিতাগুলির মধ্যেও একই চিন্তাস্রোত, বিষন্নতা, চিরন্তন-অতৃপ্তির প্রকাশ ঘটেছে। মনে পড়বে চিন্তা নামে তাঁর বিখ্যাত কবিতাটির কথা, যেখানে তিনি বলেন,

শুধু কি আমারি চিত্তে এরূপে খেলাও
কিম্বা সকলেরই মন এমনই দুলাও
বাঁধি সূক্ষ্মতম ডোরে—হাসাও কাঁদাও
বল লীলাময়ী চিন্তে, সবারি কি মন বৃন্তে
এমনি ভাবনা-ফুল নিয়ত ফুটাও।

কবির মনোবৃন্তে যে ভাবনার ফুল ফুটে ওঠে, হেমচন্দ্র তাকেই কাব্যরূপ দিতে চেয়েছেন আশাকানন, ছায়াময়ী বা দশমহাবিদ্যা কাব্যে। এখানে লক্ষণীয়, তিনটি কাব্যই রূপকধর্মী রচনা। আশাকানন কবির ভাষায় 'সাঙ্গরূপক কাব্য'—'মানবজাতির প্রকৃতিগত প্রবৃত্তিসকলকে প্রত্যক্ষীভূত করাই এই কাব্যের উদ্দেশ্য।....প্রধান বিষয়কে প্রচ্ছন্ন রাখিয়া, তাহার সাদৃশ্যসূচক বিষয়ান্তরের বর্ণনা দ্বারা সেই প্রধান বিষয় পরিব্যক্ত করা, ইহার অভিপ্রেত।' কাব্যরূপের দিক থেকে এখানে বাস্তব ও কল্পনার মিশ্রণ ঘটে, আর ভাবোপলব্ধির দিক থেকে এখানে জীবনজিজ্ঞাসার প্রকাশ ঘটে। কাব্যের নাম আশাকানন হলেও কাব্যটি শেষ হয়েছে 'নৈরাশক্ষেত্রে...হতাশের মূর্তি দর্শনে'—'আশার কাননে পরিণাম এই নিরূপিত বিধাতার।' ছায়াময়ী দান্তের ডিভাইনা কমেডিয়ার আভাস মাত্র প্রকাশের উদ্দেশ্যে রচিত—দান্তের কাব্যের ভাব ও রচনাপ্রণালীর সাহায্য গ্রহণ করা হলেও একে অনুবাদগ্রন্থ মনে করার কোনো কারণ নেই। রূপক-কাব্য

হিসেবে ডিভাইনা কমেডিয়া হেমচন্দ্রকে আকর্ষণ করেছে। দশমহাবিদ্যাকে কবি 'গীতিকাব্য' নামে অভিহিত করেছিলেন—এখানে পুরাণের বিবরণ তাঁর অবলম্বন হলেও ভূমিকায় তিনি জানিয়েছেন, 'বস্তুতঃ আমি কবিতা রচনার প্রয়াস পাইয়াছি, শাস্ত্রিকতা অথবা চলিত মতের প্রশুদ্ধতার মীমাংসায় প্রবৃত্ত হই নাই।' কবিতা রচনার প্রয়োজনেই এখানে কবির জীবনজিজ্ঞাসার প্রকাশ ঘটেছে, নারদের মুখে কবি সেই প্রশ্ন উত্থাপন করেছেন :

মানব কিরূপ ধন জড়েই কি বিশেষণ,
জড় সনে সঞ্চারে কিবা বিধি মননে?
সুখ কি জীবিতমানে? কিবা অর্থ নির্বাণে?
কা হতে জনমিল জগতের যাতনা?
অশুভ সৃজন কার? নিরমিল বিধাতার
মানস হতে কি এ মলিনতা রচনা?

এদিক থেকে দশমহাবিদ্যাকেও রূপক-কাব্য বললে অন্যায় হয় না। কিন্তু, হেমচন্দ্রের এই রূপক রচনার প্রবণতার পিছনে যে কাব্যপ্রেরণা কাজ করেছে, আমাদের তা খুঁজে বার করতে হবে।

আবার বলি, হেমচন্দ্রকে রঙ্গলাল-মধুসূদন ধারার আখ্যান-কাব্য বা মহাকাব্য-রচয়িতা হিসেবে গ্রহণ করার ফলে আমরা তাঁর যথার্থ কবিপরিচয় লাভ করতে পারিনি। হেমচন্দ্র কাহিনী-রচনায় বা চরিত্র-পরিকল্পনায় ব্যর্থ হতে পারেন—কারণ তা তাঁর স্বক্ষেত্র ছিল না। তিনি যে আসলে জীবনের রহস্যাবিষ্কারে ব্রতী, এবং সেখানেও দর্শন-বিজ্ঞানের পরিবর্তে অন্তরাকৃতির উপর বেশি নির্ভর করেন, তিনি যে শেষ পর্যন্ত জীবনরহস্য আবিষ্কারে ব্যর্থ হয়ে চরম হতাশা ও নৈরাশ্যে নিমগ্ন—তা আমাদের বোঝা দরকার। 'আমি হেরি যত চাহি যেবা পথ/হেরি ছায়াময় সব মনোরথ/যত আশাচ্যুত কিছু মনোমত/নহে ভূতলে।' উনিশ শতকের আদর্শবাদ ও হিন্দুধর্ম-বিশ্বাস তাঁর মনে কাজ করলেও তিনি শেষ পর্যন্ত যেন কোনো সান্ত্বনা খুঁজে পান না, কেবলি বলেন,

আমারি হৃদি কেবল মায়া শূন্য মরুল,
কোনো বাসনায় বদ্ধ নয়।
এত শোভা ধরণীতে কিছুই না ধরে চিতে
শূন্য প্রাণে দেখি সমুদায়।

অনেকের হয়তো শুনে খুব আশ্চর্য লাগবে যে, হেমচন্দ্র সে কালে মধুসূদনের অনুসরণ করেননি, অনেক ক্ষেত্রে তিনি বিহারীলাল চক্রবর্তীর সহযাত্রী ছিলেন। হেমচন্দ্র বিহারীলালের কাব্যের অনুরাগী ছিলেন তার প্রমাণ আছে : 'তিনি একজন প্রকৃত কবি ছিলেন, এবং তাঁহার যতগুলি কবিতা আমি পাঠ করিয়াছি, সকলগুলিই মধুরতাময় ও কবিত্বপূর্ণ।' ব্যক্তিগত জীবনে তিনি বিহারীলালের বন্ধু ছিলেন, 'অবোধবন্ধু'

পত্রিকায় ইন্দ্রের সুধাপান-প্রভৃতি কবিতা লেখেন। হেমচন্দ্র বিহারীলালের মতোই কল্পনালক্ষ্মীর আরাধনা করেছেন :

নবীন মেঘের মেলা, নবীন বিজলী-খেলা,
নব কলাধর-শশী-কিরণ প্রকাশ।
স্বর্গ শূন্য ধরা পর, কত হেন কল্পনার,
অলোকসামান্য কাণ্ড দেখিতে দেখিতে,
বিচারি, ব্রহ্মাণ্ডময়, হর্য-পুলকিত কায়,
হেরি কত অস্তোদয় হয় ধরণীতে।

হেমচন্দ্রের এই দীর্ঘ কবিতাটি (কল্পনা) সম্পূর্ণ পড়লে অনেকেই হয়তো হেমচন্দ্রের উপর বিহারীলালের প্রভাব নির্দেশ করবেন। আর এই প্রসঙ্গে হয়তো অনেকের মনে পড়বে, রবীন্দ্রনাথের বাল্যরচনার উপর হেমচন্দ্রের প্রভাবের কথা। কিন্তু এইভাবে প্রভাব-নির্দেশ নিরর্থক। সাদৃশ্য-সম্ভাবনার পিছনে যুগগত অভিঘাত কাজ করতে পারে, অন্য কারণ থাকাও সম্ভব। আপাতত হেমচন্দ্রের কাব্যাদর্শের স্বরূপ সন্ধান করতে হবে আমাদের। হেমচন্দ্র যে পোপ-ড্রাইডেন, গ্রে-কুপার, বায়রন-শেলি, টেনিসন-লঙ্‌ফেলোর কবিতার অনুবাদ করেন তা নিতান্ত আকস্মিক ব্যাপার নয়।

এখানে হেমচন্দ্রের তথাকথিত 'অনুবাদ' প্রসঙ্গটিও একটু আলোচনা করে নেওয়া দরকার। অনুবাদ হিসেবে দেখলে হেমচন্দ্রের রচনা ব্যর্থ ও আপত্তিকর মনে হবে। কিন্তু হেমচন্দ্র কখনও আক্ষরিক অনুবাদের পক্ষপাতী ছিলেন না—শেক্‌সপিয়র-অনুবাদকালে তিনি জানিয়েছেন, তাঁর ভাষান্তরের প্রয়াস 'অনুবাদ' নয়,—'ছায়ামাত্র'। বাংলা ও ইংরেজি ভাষার প্রকৃতিগত এত প্রভেদ যে ইংরেজি নাটক ও কাব্যের কেবল অনুবাদ করলে তাতে কাব্যের রস কি মাধুর্য কিছুই থাকে না। তাই হেমচন্দ্র বিদেশি কাব্যকে দেশীয় ছাঁচে ঢেলে স্বদেশি পাঠকের রুচিসংগত করার চেষ্টা করেছেন। তাঁর বিশ্বাস 'এইরূপ কোনও প্রণালী অবলম্বন না করিলে, কোন বিদেশীয় নাটক, বাঙ্গালা সাহিত্যে স্থানলাভ করিতে পারিবে না....। এইরূপ করিতে করিতে ক্রমশঃ বিদেশীয় নাটক কবিতাদির অবিকল অনুবাদ বাঙ্গালা সাহিত্যে স্থান পাইবার উপযোগী হইতে পারে, কিন্তু আপাততঃ কিছুকাল এই প্রণালী অনুসরণ করা অপরিহার্য বলিয়াই আমার ধারণা।' বলাবাহুল্য, হেমচন্দ্রের বক্তব্য আমরা গ্রহণ করি বা না-করি, তাঁর কবিতা আলোচনাকালে তাঁর রচনাদর্শের কথা আমাদের মনে রাখা দরকার। হেমচন্দ্রের বিদেশি-ভাবাশ্রয়ী কবিতাগুলির মধ্যে তাঁর কবিমানসের পরিচয় মেলে—একদিকে সৌন্দর্যাবিষ্ট কল্পনাপ্রিয় কবি-মন, অন্যদিকে জীবন-জিজ্ঞাসু বিষণ্ণ প্রৌঢ় কবিদৃষ্টি। হেমচন্দ্র যখন স্বতঃপ্রবৃত্ত হয়ে কামিনী রায়ের আলো ও ছায়া গ্রন্থের ভূমিকা রচনা করেন (১৮৮৯), তখন বাংলা কাব্যে নতুন ধারা প্রতিষ্ঠা-লাভ করতে শুরু করেছে, এবং যদিও হেমচন্দ্র পুরনো যুগের কবি বলেই পরিচিত, কিন্তু তাঁর পক্ষপাত কোন্‌দিকে তা বুঝতে অসুবিধা হয় না—'কবিতাগুলি আজকালের "ছাঁচে" ঢালা। যাঁহারা

এ-ছাঁচের পক্ষপাতী নহেন তাঁহাদের নিকট এ পুস্তক কতদূর প্রতিষ্ঠালাভ করিবে তাহা বলিতে পারি না ; তবে এই পর্যন্ত বলিতে পারি যে, নিরপেক্ষ হইয়া পাঠ করিলে তাঁহারাও লেখকের অসাধারণ প্রতিভা ও প্রকৃত কবিত্বশক্তি উপলব্ধি করিতে পারিবেন। আমার দৃঢ় বিশ্বাস এই যে, সহৃদয় ব্যক্তিমাত্রেই এ পুস্তকের অধিকাংশ স্থলে মুগ্ধ না হইয়া থাকিতে পারিবেন না। বস্তুতঃ কবিতাগুলির ভাবের গভীরতা, ভাষার সরলতা, রুচির নির্মলতা এবং সর্বত্র হৃদয়গ্রাহিতা গুণে আমি নিরতিশয় মোহিত হইয়াছি, পড়িতে পড়িতে গ্রন্থকারকে মনে মনে কতই সাধুবাদ প্রদান করিয়াছি, আর, বলিতেই বা কি, স্থলবিশেষে হিংসারও উদ্রেক হইয়াছে।'

সাময়িক বিষয় নিয়ে তিনি অনেক কবিতা লিখেছেন সত্য, ভাষা ও ছন্দের সাবলীলতা-স্বাচ্ছন্দ্য এবং রহস্যসৃষ্টির নৈপুণ্যের জন্য হয়তো সেগুলিই আমাদের কাছে আজও উপভোগ্য। কিন্তু সেখানে 'সাময়িক'-হেমচন্দ্রের পরিচয় আছে। 'কবি' হেমচন্দ্র সেখানে প্রচ্ছন্ন ; সেখানে তিনি বলেন, 'হায় কি হোল—কলম ছুঁতে হাসি এলো দুখে/ভেবেছিলুম মনের কথা লিখবো ছাতি ঠুকে!' কৌতুক ও কান্না তাই মিলে গেছে খণ্ড-কবিতাবলীতে :

গাও হে তবে সে গীত শুনায়ে কর জীবিত
নিঃস্রোত বঙ্গের হৃদি স্রোতেতে ডুবাও ;—
রহস্য, রোদন, কিংবা উৎসাহে ভাসাও।

১৮ সেপ্টেম্বর, ২০০১ অলোক রায়

# সূ চি প ত্র

## চিন্তাতরঙ্গিণী
১৮৬১

শীতল বাতাস বয় জলের কল্লোল।
রাঙা রবি-ছবি লয়ে খেলায় হিল্লোল ॥
ধীরে ধীরে পাতা কাঁপে, পাখি করে গান।
লোহিত-বরণ ভানু অস্তাচলে যান ॥
বিচিত্র গগনময় কিরণের ঘটা।
হরিদ্রা, পাটল, নীল, লোহিতের ছটা ॥
হেরিয়া ভবের শোভা জুড়ায় নয়ন।
শীতল শরীর সেবি মলয়-পবন ॥
হেন সন্ধ্যাকালে যুবা পুরুষ নবীন।
ভ্রময়ে নদীর কূলে একা একদিন ॥
ললাটের আয়তন সুচারু বরণ।
লোচনের আভা তার মুখের কিরণ ॥
দেখিলে মানুষ বলি মনে নাহি লয়।
সুরপুরবাসী বলি মনে ভ্রম হয় ॥
শাপেতে পড়িয়া যেন ধরার ভিতরে।
পূর্ব-কথা আলোচনা করিছে কাতরে ॥
একদৃষ্টে একদিকে রহি কতক্ষণ।
কহিতে লাগিল যুবা প্রকাশি তখন ॥
"দেবের অসাধ্য রোগ চিন্তার বিকার।
প্রতীকাব নাহি তার বুঝিলাম সার ॥
নহিলে এখনো কেন অন্তর আমার।
ব্যথিত হতেছে এত দহনে তাহার ॥
চারিদিকে এইসব জগতের শোভা।
কিছুই আমার কাছে নহে মনোলোভা ॥
এই যে অলক্তময় ভানুর মণ্ডল।
এইসব মেঘ যেন জ্বলন্ত অনল ॥
এই যে মেঘের মাঝে দিবাকর-ছটা।
সোনার পাতায় যেন সিঁদুরের ঘটা ॥
এই শ্যাম দূর্বাদল এই নদী-জল।
মণ্ডিত লোহিত-রবি-কিরণে সকল ॥

নিরানন্দ রসহীন সকলি দেখায়।
নয়নের কাছে সব ভাসিয়া বেড়ায় ॥
মনের আনন্দে ওই পাখি করে গান।
জানায় জগৎ-জনে রবি অস্ত যান ॥
ঊর্ধ্বপুচ্ছ গাভী ওই গাইয়া গোধূলি।
যাইতেছে ঘরমুখে উড়াইয়া ধূলি ॥
কৃষক, রাখাল আর গৃহী যতজন।
সেবিয়া শীতল বায়ু পুলকিত মন ॥
পৃথিবীর যত জীব প্রফুল্ল সকল।
অভাগা মানব আমি অসুখী কেবল ॥
ত্যজি গৃহকারাগার এনু নদীতটে।
দেখিতে ভবের শোভা আকাশের পটে ॥
ভাবিনু শীতল বায়ু পরশিলে গায়।
চিন্তার বিষের জ্বালা নিবারিবে তায় ॥
চিন্তা-বিষে মন যার জরে একবার।
নিরুপায় সেইজন বুঝিলাম সার ॥
এ ছার”—এমন কালে, প্রিয়সখা তার।
আসি, পাশে দাঁড়াইয়া করে নমস্কার ॥
“একাকী এখনো হেথা কীসের কারণ?”
বলিয়া সুধায় তায়, সেই বন্ধুজন ॥
“এসো-এসো-এসো ভাই প্রাণের কমল।
দেখো বুকে হাত দিয়ে হল কী শীতল ॥
ভেবেছি আমি হে সার নরক সংসার।
প্রাণী ধরিবার ঘোর কল বিধাতার ॥
সাধুপুরুষের নয় রহিবার স্থান।
ভীষণ নরক-কুণ্ড কূপের সমান ॥
দৌরাত্ম্য, নিষ্ঠুরাচার, ধরা-অলঙ্কার।
দ্বেষ, পরহিংসা, আর নৃশংস আচার ॥
দম্ভ, অহংকার, মিথ্যা, চুরি পরদার।
প্রতারণা, প্রতিহিংসা, কোপ অনিবার ॥
নরহত্যা, অনিবার্য সংগ্রাম দুরন্ত।
কত লব নাম তার নাহি যার অন্ত ॥
পরিপ্লুত বসুন্ধরা, এইসব পাপে।
স্মরণ করিতে দেহ থরথর কাঁপে ॥
প্রতীকার কীসে তার বলো দেখি ভাই।
এই দেখো নদীজলে ঝাঁপ দিতে যাই ॥”

এই কথা বলি তারে আলিঙ্গন করি।
যেতে চায় নরসখা, সখা রাখে ধরি ॥

"কেমন আছ হে আজি? নিরুত্তর কেন?
অতিশয় ম্লান ভাব দেখি কেন হেন?"
"আমার সংসারে আর থাকি কিবা ফল।
কী হবে থাকিয়ে হেথা প্রাণের কমল ॥
দেশাচার রাক্ষসীরে বধিতে নারিনু।
জন্মদাতার ধার শোধিতে নারিনু ॥
স্বদেশের দুঃখভার ঘুচাতে নারিনু।
দিন-দিন মহাপাপে ডুবিতে লাগিনু ॥
মনের বাসনা কই পূরাতে পারিনু।
মানব-মণ্ডলী কই পবিত্র করিনু ॥
প্রীতিবারি সমাজেতে সেঁচিলাম কই।
স্বার্থ, দ্বেষ, পরহিংসা নাশিলাম কই ॥
কই আপনার মন নিরমল হল।
কই ধর্ম-পথে মন স্থির হয় বলো ॥
হায় এ-বয়সে কত পাপ করিলাম।
কত ছলিলাম কত মিথ্যা বলিলাম।
তাহে দিন-দিন ক্ষীণ হয় বুদ্ধি বল।
পৃথিবীর ভার দিন বাড়াই কেবল ॥
পিতৃ-গলগণ্ড হয়ে কতকাল রব?
অনুতাপ-শিক্ষা আর কতকাল সব ॥
আহা কী সুখেতে কাল শিশুরা কাটায়।
ওই দেখো নাচি-নাচি কয়জনা ধায় ॥
মনের সাধেতে খেলা করো এইবেলা।
এখনি হইবে সন্ধ্যা ভাসাইবে ভেলা ॥
দিনকত থাক আর জানিবে তখন।
আনন্দের ধাম এই পৃথিবী কেমন ॥
ওই বেলা কত খেলা আমিও খেলেছি।
ওই খেলা কত আশা আমিও করেছি ॥
এখন বুঝেছি সার অসার সংসার।
দণ্ড দুই আলো পরে ঘোর অন্ধকার ॥
এ ভবের নাট্যশালা ছায়াবাজি প্রায়।
দিন-দুই ধুমধাম পরেতে ফুরায় ॥
মধুময় শিশুকাল কতদিন রয়।

যৌবন-সৌরভ দিন-চারি বই নয়!
বিষয়ী লোকের মান, আজি আর কালি!
প্রবল-পবনে যেন উড়ে মরুবালি ॥
বীরের বীরত্বগুণ প্রথম-প্রথম!
বিস্তারিত দশদিকে চাঁপাগন্ধ সম ॥
কিন্তু যেন মধ্যাহ্নের প্রখর মিহির!
বৈকালে লুকায় আড়ে মেঘ সুগভীর ॥
বিঘোর আঁধারময় এ ভব-ভিতরে।
সুখ যাহা দেখো তাহা মুহূর্তের তরে ॥
অমানিশা, তাহে মেঘ, কালিম বরণ।
তার মাঝে যেন সৌদামিনী দরশন ॥
আঁধার নিশাতে যেন তাহার পতন।
জলবিম্ব ক্ষণে যেন জলেতে মগন ॥
শরতের মেঘ যেন ঘনঘন ডাকে।
বৃথা আড়ম্বর উড়ে যায় ফাঁকে-ফাঁকে ॥
সাগর-চরেতে যেন বালির নির্মাণ।
একটি তরঙ্গ পরে না থাকে নিশান ॥"

হেরিয়া বসন্ত-শোভা বসুন্ধরা-মাঝে।
ঋতুমহোৎসবে সুখে রামাগণ সাজে ॥
রাজবালা বনমালা সখী কয়জন।
সবে কৈল সমরূপ বসন-ভূষণ ॥
তেয়াগি নেতের বাস রতনের দাম।
অরণ্য-কুসুমে বেশ কৈল অভিরাম ॥
নবীন বল্কল পরি লাজ সংবরিয়া।
ধরিল বিচিত্র বেশ কুসুম পরিয়া ॥
মুক্তামালা বিনিময়ে বনমালা-দলে।
সযতনে কণ্ঠহার পরিলেন গলে ॥
কর্ণবালা করবালা করি তিরোহিত।
শ্রুতিমূলে ঝুমকা-ফুল হৈল বিরাজিত ॥
কপালের সিঁতি-শোভা আভা লুকাইল।
কৃষ্ণচূড়া কেশমূলে আসি দেখা দিল ॥
নিতম্বে মেখলা ঘুচে লোহিত গোলাপ।
নাভিপদ্ম-সনে আসি করিল আলাপ ॥
চরণে নূপুরধ্বনি আর না বাজিল।
রক্তজবা অরুণের আভা প্রকাশিল ॥
এইরূপে বল্কবাস পুষ্প-আভরণ।
করে বীণা-বাঁশি আদি করিয়া ধারণ ॥
চলিল যথায় চূত কাতর-হৃদয়। .
মাধবী তুলিতে কোলে অধোমুখে রয় ॥
নিকটে আসিয়া বীণা-বাঁশি বাজাইয়া।
মাধবী-লতায় চুয়া-চন্দন ঢালিয়া ॥
মুকুলিত চুয়াঁশাখা নোয়াইয়া করে।
চূত-মাধবিতে বিয়া দিল সমাদরে ॥
এইরূপে কত খেলা খেলিতে লাগিল।
পশু-পক্ষী আদি সবে হরিষে ভাসিল ॥
হীনবল প্রভাকর প্রদোষ হইল।
বিপিন ভ্রমিয়া নৃপতনয় ফিরিল ॥
তৃণাসনে কয়জনে বসিয়া তখন।
ভোজন করিয়া ক্ষুধা করি নিবারণ ॥
পুনরায় বনলীলা আরম্ভ করিল।
রাজপুত্র এইবার সংহতি চলিল ॥
হ্রদতটে নারীগণ আসিয়া তখন।

বলে "চলো বারি পরে করি গে ভ্রমণ ॥"
বলি পদ্মফুলে গাঁথা ভেলার উপরে।
রাজবালা-বনবালা উঠে পরে-পরে ॥
ধারে ধারে সারি সারি বসিল কজন।
অবশেষে বীরবাহু কৈল আরোহণ ॥
কাণ্ডারীর বেশে হাতে কেরুয়া ধরিয়া।
নীলজলে পদ্মভেলা চলিল বাহিয়া ॥
ধীর সমীরণে বারি-হিল্লোল বহিছে।
ভেলা-পাশে আসি ধীরে কল্লোল করিছে ॥
বারিবায়ু-হিল্লোলেতে পুলকিত কায়।
বাঁশি-সুরে রামায়ণ সারিগান গায় ॥
তাহে সে হ্রদের শোভা অমর-লষিত। ॥
চারিদিকে ছয় ঘাট স্ফটিক-রচিত ॥
শ্বেত-পাষাণেতে তার বান্ধা চারিধার।
ধবল অচলে যেন জলদ-সঞ্চার ॥
পশ্চিম জলেতে শোভে বন দারুদাম।
বিশাল তমাল-শাল দেখিতে সুঠাম ॥
পূর্ব্বকূলে সুরসাল ফলতরুচয়।
দাড়িম্ব শ্রীফল আম্র স্বাদু সমুদয় ॥
দক্ষিণে কুসুমবনে ফুলের সৌরভ।
জানাইছে জীবলোকে কানন-বৈভব ॥
উত্তরেতে অট্টালিকা বিচিত্র গঠন।
দ্বার প্রসারিয়া বায়ু করে আরোহণ ॥
সরোবর-মধ্যভাগে অতি মনোহর।
ক্ষুদ্রাকার দ্বীপ এক রহে বারিপর ॥
নবদূর্বা-পরিপূর্ণ শ্যামলবরণ।
নির্মল গগনে যেন মেঘের সৃজন ॥
তাহাতে নির্ঝর-বারি নিয়ত নির্গতি।
যেন বিন্দু-বিন্দু বৃষ্টি পড়ে অবিরত ॥
নৃপসুত বিনোদিনীসহ ভাসে জলে।
হেরি ভানু ত্বরা করি নিজধামে চলে ॥
বিশাল শালের আড়ে লুকাইল রবি।
ক্রমে পূর্বে দেখা দিল শশধর-ছবি ॥
হেরিয়া কুমুদী জলে ঈষৎ হাসিল।
তমালের ডালে-ডালে কোকিল ডাকিল ॥
বারি পরে সন্ধ্যাকালে বসন্ত-সমীরে।
রসিল শরীর-মন নেহারি সমীরে ॥
বিনোদ শয়নে তনু জুড়াবার তরে।
বীরবাহু পদ্মভেলা ফিরালেন ঘরে ॥
হেনকালে যোগিনীর বেশে একজন।
ঘাটের উপরে আসি দিল দরশন ॥

বেষ্টিয়াছে ইন্দ্রপুরী দেব-অনীকিনী,
চৌদিকে বিস্তৃত যেন সাগর-সিকতা ;
যোজন-যোজন ব্যাপ্ত, প্রদীপ্ত ভানুতে—
দেবকুল সেইরূপ দিক আচ্ছাদিয়া।
দূরস্থিত, সন্নিহিত যত শৈলরাজি
অস্তোদয়-গিরিশৃঙ্গ প্রভায় উজ্জ্বল
অনন্তের সমুদয় নক্ষত্র বা যথা
বিস্তীর্ণ হইয়া দীপ্তি ধরে চতুর্দিকে।
প্রাচীরে-প্রাচীরে দৈত্য ভীষণদর্শন—
পাষাণ-সদৃশ বপু দীর্ঘ, উরস্থান—
নানা অস্ত্র ধরি নিত্য করে পরিক্রম
ভীমদর্পে ভীম তেজে গর্জিয়া-গর্জিয়া,
জাগ্রত, সুসজ্জ, সদা যুদ্ধের সজ্জায়,
ভ্রমে দৈত্য বর্ত্মে বর্ত্মে, স্বর্গ আন্দোলিয়া,
আচ্ছাদি সুমেরু-অঙ্গ, বৈজয়ন্ত ঢাকি,
ঘোর শব্দ সিংহনাদ, অম্বর বিদারি!
অস্ত্রবৃষ্টি, শৈলবৃষ্টি, প্রতি-অহরহ,
অনন্ত আকুল করি উভয় সৈন্যেতে ;
রাত্রি-দিবা যেন শূন্যে নিয়ত বর্ষণ,
বিদ্যুৎ-মিশ্রিত শিলা দিকে-দিকে ব্যাপি।
ত্রিদশ-আলয়ে হেন অমর-দানবে
জ্বলিছে সমর-বহ্নি নিত্য অহরহ ;
বেষ্টিত অমরাবতী দেব সৈন্যদলে।
সুদৃঢ়সংকল্প উভ দেবতা-দনুজে।
অর্ণবের ঊর্মিরাশি যথা প্রবাহিত
অহর্নিশ, অনুক্ষণ, বিরতি-বিশ্রাম,
স্রোতস্বতী বিধাবিত নিয়ত যদ্রূপ
ধারা প্রসারিয়া গতি সিন্ধু-অভিমুখে:
সেইরূপ অবিশ্রাম দানব অমরে
হয় যুদ্ধ অহরহ, স্বর্গ-বহির্দেশে,
জয়-পরাজয় নিত্য-নিত্য অনিশ্চয়—

দৈত্যের বিজয় কভু, কখনো ত্রিদশে।
সভাসীন বৃত্রাসুর সুমিত্রে সম্ভাষি
কহিছে গর্জন করি বচন কর্কশ—
"যুদ্ধে নৈল পরাজিত এখন (ও) দেবতা!
এখনও স্বরগ বেষ্টি দৈবত সকলে।
সিংহের নিলয়ে আসি শৃগালের দল
প্রকাশে বিক্রম হেন নির্ভয়-হৃদয়ে?
মত্তমাতঙ্গের শুণ্ডে করিয়া আঘাত
শ্বাপদ বেড়ায় হেন করি আস্ফালন?
ধিক আজি দৈত্য নামে! হে সৈনিকগণ!
সমরে অমর ত্রস্ত করিলা দানবে!
কোথা সে সাহস-বীর্য-শৌর্য-পরাক্রম,
দনুজ যাহার তেজে চির-রণজয়ী?
সসাগরা বসুন্ধরা যুদ্ধে করি জয়,
প্রকাশিল কতবার অতুল বিক্রম,
নাহি স্থান বসুধার কোথাও এমন,
কম্পিত না হয় আজি দানবের নামে—
পশিলা অমরাবতী জিনিয়া অবনী,
বিস্মিত করিয়া বসুন্ধরাবাসীগণে,
জিনিল স্বরগ যুদ্ধে অদ্ভুত প্রতাপে
মহাদম্ভী সুরকুলে সমরে লাঞ্ছিয়া ;
খেদাইলা দেববৃন্দে পাতালপুরীতে—
শশকবৃন্দের মতো—দৈত্য-অস্ত্রাঘাতে
অচৈতন্য দেবগণ ব্যাপি যুগকাল
দুর্নিবার দৈত্যতেজ না পারি সহিতে!
সেই পরাজিত তিরস্কৃত সুরসেনা
আবার আসিয়া দম্ভে পশিল সংগ্রামে ;
না পারি জিনিতে তায় সুজিষ্ণু হইয়া
রে ভীরু দানবগণ! নামে কলঙ্কিলা!
আপনি যাইব অদ্য পশিব সমরে ;
ঘুচাইব অমরের সমরের সাধ।"
বলিয়া গর্জিলা বীর বৃত্র দৈত্যপতি,
ধরিলা শিবের শূল সিংহের বিক্রম।
দেখিয়া ত্রাসিত যত দানবসৈনিক,
বৃত্রাসুর-আস্য হেরি নিস্তব্ধ সকলে।
"আন রে সে শিবশূল—আন রে অমর-
বিজয়ী ত্রিশূল যাহা দানিলা শঙ্কর।"

নিরখে মাতঙ্গযূথ যথা গজপতি
বিশাল বৃক্ষের কাণ্ড উপাড়ি, শুণ্ডেতে
তুলিয়া গগনমার্গে বিস্তারে যখন,
সু-উচ্চ শঙ্খের নাদে বৃংহিত করিয়া।
তখন বৃত্রের পুত্র বীর রুদ্রপীড়—
শোভিতমানিকগুচ্ছ কিরীট যাহার,
অভেদ্য শরীর যার ইন্দ্রাস্ত্র ব্যতীত,
কহিলা পিতারে চাহি হয়ে কৃতাঞ্জলি ;—
কহিলা—"হে তাত জিষ্ণু দৈত্যকুলেশ্বর!
অভিলাষ নন্দনের নিবেদি চরণে,
করো অবধান পিতঃ, পূরাও বাসনা,
দেহ আজ্ঞা আমি অদ্য যাই এ সংগ্রামে।
যশস্বিন্! যশঃ যদি সকলি আপনি
মণ্ডিবেন নিজ শিরে, কী উপায় তবে
আত্মজ আমরা তব হব যশোভাগী?
কোনকালে আমরা তবে লভিব সুখ্যাতি,
কীর্তি যাহা—বীরলব্ধ বীরের আরাধ্য,—
বীরের বাঞ্ছিত যশঃ ত্রিভুবনে যাহা,
সকলি আপনি পিতা কৈলা উপার্জন,
কী রাখিলে রণকীর্তি মণ্ডিতে তনয়ে?
ভাবিতে তো হয় তাত, ভবিষ্যতে চাহি,
সন্ততি পিতার নাম রাখিবে কীরূপে?
জ্বালিলা যে যশোদীপ, প্রদীপ্ত কেমনে
রাখিবে তব অঙ্গজগণ অতঃপরে?
জন্ম বৃথা! কর্ম বৃথা! বৃথা বংশখ্যাতি!
কীর্তিমান জনকের পুত্র হওয়া বৃথা।
স্বনামে যদি না ধন্য হয় সর্বলোকে—
জীবনে জীবন-অন্তে চিরস্মরণীয়!
বিভব, ঐশ্বর্য, পদ সকলি সে বৃথা!
পিতৃভাগ্য হয় যদি ভোগ্য তনয়ের ;
পূজ্য সেই কোনকালে নহে কোনলোকে,
জলবিম্ববৎ ক্ষণে ভাসিয়া মিশায়!
বিজয়ী পিতার পুত্র নহিলে বিজয়ী,
গৌরব-সম্পদ-তেজঃ নাহি থাকে কিছু,
ভ্রমিতে পশ্চাতে হয় ফেরুবৃন্দবৎ,
দানব-অমর-যক্ষ-মানব ঘৃণিত!
সুরবৃন্দ পুনর্ব্বার ফিরিবে এ স্থানে,

তব বংশজাতগণে ভাবি তুচ্ছ কীট,
না মানিবে কেহ আর বিশ্ব-চরাচরে,
তেজস্বী দৈত্যের নামে হইয়া শঙ্কিত।
যশোলিপ্সা কদাচিৎ ভীরুর (ও) অন্তরে
উদ্দীপ্ত হইয়া তারে করে বীর্যবান!—
বীরের স্বর্গই যশঃ যশই জীবন ;
সে যশে কিরীট আজি বান্ধিব শিরসে।
করো অভিষেক, পিতঃ, এ দাসেরে আজ
সেনাপতি-পদে তব, সমরে নিঃশেষি
ত্রিংশৎত্রিকোটি দেব, আসিয়া নিকটে
ধরিব মস্তকে দেখো ওই পদরেণু।
জানিবে অসুর-সুর—নহে সে কেবল
দানবকুলের চূড়া দানবের পতি,
অজেয় সংগ্রামে নিত্য—অনিবার্য রণে
অন্য বীর আছে এক—আত্মজ তাঁহার।"
   চাহিয়া সহর্ষচিত্তে পুত্রের বদনে,
কহিলা দনুজেশ্বর বৃত্রাসুর হাসি ;—
"রুদ্রপীড়! তব চিত্তে যত অভিলাষ,
পূর্ণ করো যশোরশ্মি বান্ধিয়া কিরীটে ;
বাসনা আমার নাই করিতে হরণ
তোমার সে যশঃপ্রভা পুত্র যশোধর!
ত্রিলোকে হয়েছ ধন্য, আরও ধন্য হও
দৈত্যকুল উজলিয়া দানব-তিলক!
তবে যে বৃত্রের চিত্তে সমরের সাধ
অদ্যাপি প্রোজ্জ্বল এত, হেতু সে তাহার
যশোলিপ্সা নহে পুত্র, অন্য সে লালসা,
নারি ব্যক্ত করিবারে বাক্য বিন্যাসিয়া!
অনন্ত তরঙ্গময় সাগরগর্জন,
বেলাগর্ভে দাঁড়াইলে যথা সুখকর ;
গভীর শর্বরীযোগে গাঢ় ঘনঘটা
বিদ্যুতে বিদীর্ণ হয়, দেখিলে সে সুখ—
কিংবা সে গঙ্গোত্রী-পার্শ্বে একাকী দাঁড়ায়ে
নিরখি যখন অম্বুরাশি ঘোর নাদে
পড়িছে পর্বতশৃঙ্গে স্রোতে বিলুণ্ঠিয়া
ধরাধর ধরাতল করিয়া কম্পিত!
তখন অন্তরে যথা দেহ পুলকিত
দুর্জয় উৎসাহে হয় সুখ-বিমিশ্রিত

সমর-তরঙ্গে পশি, খেলি যদি সদা
সেই সুখ চিত্তে মম হয় রে উত্থিত।
সেই সুখ সে উৎসাহ হায় কতকাল
না ধরি হৃদয়ে, জয়-স্বর্গ যে অবধি,
চিত্তে অবসাদ সদা—কোথাও না পাই
দ্বিতীয় জগৎ যুদ্ধে লভি পুনর্বার,
নাহি স্থান ত্রিভুবনে জিনিতে সংগ্রামে,
ভাবিয়া বৃত্রের চিত্তে পড়িয়াছে মলা ;
দেখো এ ত্রিশূল-অঙ্গে পড়িয়াছে যথা
সমর-বিরতি-চিহ্ন কলঙ্ক গভীর!
যাও যুদ্ধে তোমা অদ্য করি অভিষেক
সেনাপতি-পদে, পুত্র, অমর ধ্বংসিতে
যাও, যশোবিমণ্ডিত হইয়া আবার
এইরূপে আসি পুনঃ দাঁড়াও সাক্ষাতে।"
রুদ্রপীড় প্রফুল্লিত, পিতৃ-পদধূলি
সাদরে লইলা শিরে শুনিয়া ভারতী,
এ হেন সময়ে দূত নৈমিষ হইতে
প্রত্যাগত, সভাস্থলে হইল উপনীত।
দূরে দেখি দৈত্যপতি উৎসুক-হৃদয়,
কহিলা "সন্দেশবহ, কী বারতা কহ?
কীরূপে এ পুরীমধ্যে প্রবেশিলে তুমি?
কোথা ইন্দ্রজায়া শচী কোথা বা ভীষণ?"
আশ্বস্ত হইয়া দূত কিঞ্চিৎ তখন
কহিতে লাগিলা পুরী-প্রবেশ-উপায়,
বায়ুতে চঞ্চল যথা বিশুষ্ক পলাশ,
রসনা তেমতি দ্রুত বিকম্পিত তার।
কহিলা "প্রথম যবে আইনু এ স্থানে,
স্বর্গ হতে বহুদূর হিমাচলপথে
উত্তুঙ্গ পর্বত-শৃঙ্গে প্রথম সাক্ষাৎ
হইল আমার দেব-অনীকিনীসহ।
নানা ছল নানা বেশ বিবিধ কৌশল
আশ্রয় করিয়া পরে হইনু অগ্রসর,
চিনিতে নারিলা কেহ ; অতঃপর শেষে
পুরী-প্রান্তভাগে আসি হৈনু উপনীত।
প্রাচীর-নিকটে আসি অনেক চিন্তিয়া
উদয় হইল চিত্তে, জাগরিত যথা
সূর্য আদি দেব যত নিত্য অস্ত্রধারী,

ভ্রমে নিত্য অবিরত দ্বার নিরখিয়া।
আসন্ন বিপদ চিত্তে হইল উদয়,
জটিল কৌশল এক গূঢ়প্রতারণা—
ঐন্দ্রিলার পিতৃভূমি হিমালয়-পারে,
হয় যুদ্ধ সেইখানে গন্ধর্ব-দানবে,
সেই সমাচার লয়ে ত্বরিত-গমনে
ঐন্দ্রিলা-নিকটে যাই, পিত্রাদেশে তার,
দৈত্যকুলেশ্বর বৃত্র মহাবলবান
সমরে সহায় হন এ তাঁর প্রার্থনা।—
এ প্রস্তাবে দেবগণ শুভ ভাবি মনে
আদেশ করিল মোরে পুরী প্রবেশিতে :
আদেশ পাইবামাত্র পুরীতে প্রবেশ
করিয়া প্রভুর পদে আসি উপনীত।"
 শুনিয়া দূতের বাক্য কহে বৃত্রাসুর ;—
"এ বারতা দূত তোর অলীক কল্পনা
সঙ্গে শচী ইন্দ্রপ্রিয়া ভীষণ সংহতি—
শচী কি সে সূর্য আদি দেবে অবিদিত?"
 দানবরাজের বাক্যে দূতের রসনা
হইল জড়তাপূর্ণ কম্পবিরহিত—
যথা নব-কিশলয় বরষার নীরে
আর্দ্রতনু, বিলম্বিত তরুর শাখায়।
সুমিত্র দানব-মন্ত্রী কহিলা তখন,—
"দৈত্যেশ্বর, দূত বুঝি হৈলা অগ্রগামী,
পশ্চাতে ভীষণ ভাবি আ (ই) সে শচীসহ
মঙ্গলবারতা নিত্য তড়িৎ-গমনা।"
 নতমুখ নিম্নদৃষ্টি দূত ক্ষুণ্ণমতি,
কহিলা—"না মন্ত্রি, ব্যর্থ আশ্বাস তোমার
নৈমিষ-অরণ্যে শচী জয়ন্তের সনে
করিছে নির্ভয়ে বাস—ভীষণ নিহত।"
 "ভীষণ নিহত!"—গর্জিলা দানবপতি।
"হা-রে-রে বালক— জয়ন্ত ইন্দ্রের পুত্র,
আমার সংহতি সাধ বিবাদে একাকী!—
দম্ভ তোর এত?" বলি ছাড়িলা নিশ্বাস ;
"রুদ্রপীড় পুত্র, শুন কহি সে তোমারে,"
কহিলা তনয়ে চাহি গাঢ় নিরীক্ষণে—
"যশোলিপ্সা চিতে তব অতি বলবতী,
করো তৃপ্ত জয়ন্তেরে করিয়া আহুতি ;

শচীরে আনিতে চাই অমরাবতীতে,
অন্যথা না হয় যেন যাহ ধরাধামে ;
শত যোদ্ধা সুসৈনিক বীর-অগ্রগণ্য
লহ সঙ্গে অচিরাৎ পালহ আদেশ।"

কৃতাঞ্জলি হয়ে মন্ত্রী সুমিত্র তখন
কহিলা—"দৈত্যেন্দ্র, এবে দেব-পরিবৃত
বিস্তীর্ণ এ স্বর্গপুরী, কী প্রকারে কহ
কুমার ভেদি এ ব্যূহ হবেন নির্গত?
যুদ্ধে পরাজয় যদি দেব-অনীকিনী,
নির্গত হইতে হয় আনিতে শচীরে,
না বুঝি তবে বা সিদ্ধ সত্বর কীরূপে
করিবে কুমার কহ, তব অভিপ্রেত।
অসংখ্য এ দেব-সেনা দুর্জয় সংগ্রামে,
অমর তাহাতে সবে সুদৃঢ়-প্রতিজ্ঞ,
শঙ্কিত নহেকো কেহ অন্য-অস্ত্রাঘাতে,
মূর্ছিত না হবে শিব-ত্রিশূল বিহনে।
তবে কি আপনি যুদ্ধে করিবেন গতি,
কুমার সংহতি অদ্য, দানব-ঈশ্বর?
বিমুক্ত করিয়া পথ পাঠান যদ্যপি,
কী প্রকারে পুনঃ হেথা হবে বা নিবেশ?"

দৈত্যেশ কহিলা ;—"মন্ত্রী, সেনাপতি-পদে
বরণ করেছি পুত্রে, না যাব আপনি,
রুদ্রপীড়ে দিব এই ত্রিশূল আমার,
যাইবে-আসিবে শূলহস্তে অবারিত।"

নিষেধ করিলা মন্ত্রী তেয়াগিতে শূল,—
"পুরী-রক্ষা না হইবে অভাবে তাহার,
উপস্থিত হয় যদি সংকট তাদৃশ
সমূহ দৈত্যের বল হবে নিঃসহায়।"

ভ্রূকুটি করিয়া তবে ললাট-প্রদেশে
স্থাপিয়া অঙ্গুলিদ্বয়, গর্ব প্রকাশিয়া
কহিলা দানবপতি ;—"সুমিত্র হে, এই—
এই ভাগ্য যতদিন থাকিবে বৃত্রের,
জগতে কাহার সাধ্য নাহি সে আমায়
সমরে পরাস্ত করে—কিংবা অকুশল ;
অনুকূল ভাগ্যে যার অসাধ্য কী তার—
ধরো রে ত্রিশূল, পুত্র, বীর রুদ্রপীড়!"

রুদ্রপীড় কহে "মন্ত্রী, কেন ত্রস্ত এত?
জান না কি অভেদ্য এ আমার শরীর?

বাসবের অস্ত্র ভিন্ন বিদীর্ণ কখনো
না হইবে এই দেহ অন্য প্রহরণে।
ইন্দ্র নাহি উপস্থিত, চিন্তা করো দূর,
যাইব অমর-ব্যূহ ভেদিয়া সত্বর,
আসিব আবার ব্যূহ ভেদিয়া তেমতি
শচীরে লইয়া সঙ্গে এ স্বরগপুরে।
হে তাত, ত্রিশূল রাখো, নাহি রুদ্রতেজ
দেহেতে আমার, উহা নারিব তুলিতে ;
বীর কভু নাহি রাখে নিষ্ফল আয়ুধ
বিব্রত হইতে পশি সংগ্রামের স্থলে।"
এইরূপে করিয়া ক্ষান্ত মন্ত্রী, বৃত্রাসুরে,
শত সুসৈনিক দৈত্য সংহতি লইয়া
অসুর-কুমার শীঘ্র প্রাচীর-সন্নিধি
উপনীত হৈলা সুখে সুসজ্জিত-বেশে।
অনুষঙ্গী বীরগণ সহিত মন্ত্রণা
করিতে, কহিলা কেহ যুদ্ধ অবিধেয়,
কহিলা বা অন্য কেহ সমর উচিত—
রুদ্রপীড় নিপতিত উভয়-সংকটে।
নিজ ইচ্ছা বলবতী, যশোলিপ্সা গাঢ়,
ঘটনা-দুর্ঘট আর সুযোগ ঈদৃশ ;
যুদ্ধই তাঁহার ইচ্ছা একান্ত প্রবল,
ছল কি কৌশল তাঁর নহে অভিপ্রেত।
নিরুপায় কোনো মতে সমরে সম্মত
না পারি করিতে অন্য সঙ্গিগণে সবে,
অগত্যা সম্মতি দিলা অবশেষে তবে
অন্য কোনো সদুপায় করিতে সুস্থির।
স্থির হৈল অবশেষে কাহার বচনে,
ভীষণের সহচর দূত যে কৌশলে
পশিলা নগরীমধ্যে, অবলম্বি তাহা,
নির্গত হইয়া গতি কর্তব্য নৈমিষে।
কল্পনা করিয়া স্থির, দ্বারদেশে কোনো,
আসি উপনীত দ্রুত—আসিয়া সেখানে
তুলিলা প্রাচীর-শিরে সুশুভ্র পতাকা,
দানবের যুদ্ধ-চিহ্ন শূল বিরহিত।
উড়িল কেতন শুভ্র শূন্যে বিস্তারিত ;
প্রকাণ্ড অর্ণবপোত ছিঁড়িয়া বন্ধন,
বাদাম উড়িল যেন আকাশমার্গেতে,

সমরকেতন অন্য হৈল সংকুচিত।
বাজিল সন্তোষ-শঙ্খ, দূত কোনোজন
বার্তা লয়ে প্রবেশিলা অমর-শিবিরে ;
কহিলা সেনানীবর্গে উচ্চসম্ভাষণে,—
"বৃত্রাসুর দৈত্যপতি যে হেতু প্রেরিলা
ঐন্দ্রিলার পিতৃরাজ্য হিমালয়পারে,
গন্ধর্ব-সমরে তাঁর বিপন্ন জনক
দৈত্যেশ বৃত্রের ইচ্ছা প্রেরিতে সহায়
শত যোদ্ধা সেই স্থানে শীঘ্র অবিরোধে ;
দেবকুল তাহে যদি থাকহ সম্মত,
সংগ্রামে বিশ্রাম তবে দেহ কিছুকাল,
বহির্গত হৈতে তবে দেহ শত যোধে,
ঐন্দ্রিলার পিতৃরাজ্যে করিতে প্রস্থান।"
বার্তা শুনি দেবপক্ষ সেনাধ্যক্ষগণ—
বরুণ, পবন, অগ্নি, ভাস্কর, কুমার—
মিলিত হইয়া সবে করিলা মন্ত্রণা,
কী কর্তব্য দানবের এবিধ প্রস্তাবে।
নিষেধ করিলা পাশী—প্রচেতা সুধীর,—
"উচিত না হয় পথ দিতে দৈত্যযোধে,
কপট, বঞ্চক, ক্রূর, দিতিসুত অতি,
নহেকো উচিত বাক্যে প্রত্যয় তাদের!
ঐন্দ্রিলার পিতৃরাজ্য হৈতে দূত কেহ
যদিও আসিয়া থাকে অজ্ঞাতে আমার,
বিশ্বাস কী তথাপি সে দূতের বচনে?
সেখানে থাকিলে পাশী না ছাড়িত তায়।"
সূর্য-অভিপ্রায়—"দৈত্য যোদ্ধা শত জন
ঐন্দ্রিলার পিত্রালয়ে যাক অবিরোধে,
দেব-যোদ্ধা কিন্তু কেহ পশ্চাতে তাদের
গমন করুক যেন না পারে ফিরিতে।"
অগ্নি কহে—"দুই তুল্য আমার নিকটে,
নিষেধ নাহিকো তার নাহি অনিষেধ,
সসর দৈত্যের সনে যেইখানে যাক,
সম্মুখে পশ্চাতে শত্রু কী তাহে প্রভেদ?
সতত অস্থিরচিত্ত পবন চঞ্চল,
কভু অভিমতে এর, কভু অন্যমতে,
অভিমতে দিলা তার—সদা অনিশ্চিত—
যে কহে যখন মিলে তাহার (ই) সহিত।
মহাসেন, সেনাপতি ; সকলের শেষে

কহিলা পার্বতীপুত্র—"বিপক্ষে দুর্বল
করাই কর্তব্য-কার্য যুদ্ধের বিধানে ;
দৈত্যের প্রস্তাব দেবপক্ষে শ্রেয়স্কর।
স্বর্গ ছাড়ি মহাযোদ্ধা বীর শত জন
ধরাতে করিলে গতি দেবেরই মঙ্গল,
হীনবল হবে পুরী রক্ষক বিহনে,
শ্রেয়ঃকল্প ছাড়িবারে অভিপ্রেত তাঁর।"
সেনাপতি-বাক্যে অন্য দেবতা সকলে,
সম্মত হইলা—ধীর প্রচেতা ব্যতীত ;
বার্তা লয়ে বার্তাবহ প্রবেশি নগরে
রুদ্রপীড়-সন্নিধানে নিবেদিলা দ্রুত ;
মহাহর্ষ হৈল সবে ; দৈত্য যোধ শত
নিষ্ক্রান্ত হইলা শীঘ্র ছাড়িয়া অমরা,
আহ্লাদে করিলা গতি পৃথিবী-উদ্দেশে,
নৈমিষ-অরণ্যে যথা শচী-নিবসতি।

... ...

বৈজয়ন্ত-ধাম এবে দৈত্যালয়,
প্রকোষ্ঠ-অন্তরে তায়,
ইন্দুবালা নাম. রুদ্রপীড়-রামা
নিমগ্ন গাঢ় চিন্তায়।
পূর্ণ মধুমাসে পূর্ণ কলেবর
পূর্ণকান্তি সুশোভন,
যেন কিশলয় চারু মনোহর
তেমতি দেহ-গঠন।
মধুর সুষমা অতি মৃদুতর
সরস শিরীষ ছলে,
মাধুরী-লহরী অঙ্গেতে যেমন
উছলি-উছলি চলে ;
কাছে বসি রতি করেতে ধারণ
গ্রন্থনরজ্জুর মূল ;
অসম্পূর্ণ মালা উরুদেশ পরে
চারিদিকে আলা ফুল।
অবদ্ধ কুন্তল পড়েছে বদনে
গ্রীবা উরস-পরে,
যেন মেঘমালা বায়ুতে চঞ্চল
অর্ধাবৃত শশধরে।
অর্ধভঙ্গ স্বর ভালে ঘর্ম-বিন্দু
রতিরে চাহি সুধায়,

"পৃথিবী হইতে এ অমরাবতী,
কতদিনে আসা যায়?
নৈমিষ-কাননে শচীরে রক্ষিতে
আছে কি অমর কেহ?
বীর কি সে-জন, সমরে নিপুণ
যশস্বী কি রণে তেঁহ?"
বলিতে-বলিতে মণিবন্ধপরে
আনমনে রাখে কর ;
পরখি আয়তি চেতিয়া অমনি
স্মরে শিব-শিব-হর।
কন্দর্প-কামিনী কহে—"ইন্দুবালা,
চিন্তা কেন কর এত?
পতি সে তোমার সমরে পণ্ডিত
সাধিবেন অভিপ্রেত।
সত্বর ফিরিয়া আসিয়া আবার
মিলিবেন তব সনে,
বীর-পত্নী হয়ে দানব-নন্দিনী,
এত ভয় কেন রণে?"
কহে ইন্দুবালা ফেলি গাঢ় শ্বাস
নেত্র আর্দ্র অশ্রুজলে,
"বীরপত্নী হায়! সবার পূজিতা
সকলে আমায় বলে।
পতি যোদ্ধা যার তাহার অন্তরে
কত যে সতত ভয়,
জানে সে ক-জন, ভাবে সে ক-জন
বীরপত্নী কীসে হয়!
কতবার কত করেছি নিষেধ
না জানি কী যুদ্ধপণ ;
যশঃ-তৃষা হায় মিটে না কি তাঁর
যশঃ কী স্বাদু এমন?
পল-অনুপল মম চিত্তে ভয়
সতত অন্তরে দহি,
সে ভয় কি তাঁর না হয় হৃদয়ে
সমরের দাহ সহি?"
কহিয়া এতেক উঠি অন্যমনে
অস্থির-চরণে গতি ;
ভ্রমে গৃহ-মাঝে গৃহ-সজ্জা যত
নেহারে যতনে অতি।

"এই জাতি-ফুল তাঁর প্রিয় অতি"
বলি কোনো পুষ্প তুলে ;
"এই পালঙ্কেতে বসিবার সাধ"
বলি তাহে বৈসে ভুলে।
"এই অস্ত্রগুলি খুলি কতবার
খুলি সেই শরাসন,
কহিলা 'সাজাব রণবেশে তোমা
শিখাব করিতে রণ।'
এ কবচ অঙ্গে দিলা কতদিন
শিরে এই শিরস্ত্রাণ।
কটিবন্ধে কসি দিলা এই অসি
হাতে দিলা এই বাণ।
অতি প্রিয় তাঁর অস্ত্র এইসব
আমার সাধের অতি,
তাঁর সাধে অঙ্গে ধরি একদিন
হেরে প্রিয় ফুল্লমতি।
আহা এই ধনু চারু পুষ্পময়!
মনমথ দিলা তাঁয়,
যুদ্ধ-ছল করি কত পুষ্পশর
ফেলিলা আমার গায়!
এবে শুকায়েছে হয়েছে নির্গন্ধ
প্রিয়কর কতদিন,
না পরশে ইহা— সমর-তরঙ্গে
রত তিনি অনুদিন।
সকলি কোমল প্রিয়ের আমার
সমরে শুধু নিদয় ;
হেন সুকোমল হৃদয় তাঁহাব
কেমনে কঠোর হয়?
আমিও রমণী রমণীও শচী
তবে তিনি কেন তায়,
না করিয়া দয়া হইয়া নিষ্ঠুর
ধরিতে গেলা ধরায়?
কী হবে শচীর পতি নাই কাছে
মহাবীর পতি মম,
আমিও যদ্যপি পড়ি সে কখনো
বিপদে শচীর সম!
ভাবিতে সে-কথা থাকিয়া এখানে
আমার (ই) হৃদয় কাঁপে!

না জানি একাকী গহন কাননে
শচী ভাবে কত তাপে।
ঐন্দ্রিলা-দুহিতা সেবিতে কিঙ্করী
স্বর্গে কি ছিল না কেহ?
ব্রহ্মাণ্ড-ঈশ্বর দানব-মহিষী
দাসী চাহি ভ্রমে সেহ!
আমারে না কেন কহিলা মহিষী
আমি সেবিতাম তাঁয়,
পূরে না কি তাঁর সাধের ভাণ্ডার
শচী না সেবিলে পায়?
কেন আ (ই) লা দৈত্য এ অমরালয়ে
আছিল আপন দেশ ;
পরে দিয়া পীড়া লভিয়া এ যশঃ
কী আশা মিটিবে শেষ?
যার দিয়া তারে ফিরি যদি দেশে
যান পুনঃ দৈত্যপতি,
এ পোড়া আশঙ্কা এ যন্ত্রণা যত
তবে সে থাকে না, রতি!”
রতি কহে “আহা! তুমি ইন্দুবালা
দানব-কুলের মণি।
না দেখি শচীরে তার শোকে এত
বিধুরা হইলা ধনি
দেখিলে তাহারে না জানি সে কিবা
ফরিত তোমার চিতে ;
বুঝি শোকভরে ক্ষণমাত্র কাল
এই স্থানে না থাকিতে।
সে অঙ্গ-গঠন মুখের সে জ্যোতি
সে চারু গ্রীবার ভান,
মহিমজড়িত, সে গুরু চলনি
সে উরু উরস-স্থান।
যে দেখেছে কভু চিরদিন তার
হৃদয়ে থাকয়ে পশি,
দেখিলা সে রতি এ পোড়া নয়নে
পূর্ণিমার সেই শশী।
অমরার রানী ইন্দ্রাণী সে শচী
তাহারে কিঙ্করী-বেশে,
রাখিবে এখানে ; রতির অভাগ্যে
দেখিতে হইল শেষে!”

সুকুমার-মতি কহে ইন্দুবালা
"হায়, রতি, কী কহিলা!
এ হেন রমারে করিতে কিঙ্করী
দৈত্যেন্দ্রাণী আকাঙ্ক্ষিলা!
আমারে লইয়া কন্দর্প-কামিনী
চলো সে পৃথিবী পর,
হইতে দিব না নিদয় এমন
ধরিব পতির কর ;
আমার বিনয় নারিবে ঠেলিতে
রাখিবে আমার কথা ;
নারীর বিনয় পতির নিকটে
কখনো নহে অন্যথা।
এত সাধ তাঁর করিবারে রণ
সে সাধ মিটাব আমি ;
শচী-বিনিময়ে থাকি বনবাসে
ফিরায়ে আনিব স্বামী।
কী পৌরুষ তাঁর বাড়িবে না জানি
রমণীর প্রতি বল!
চলো, রতি, চলো লইয়া আমারে
যাব সে অবনীতল।"
কহে কামপ্রিয়া "দৈত্যকুল-বধূ,
তাও কি কখনো হয়?
ভ্রমে চারিদিকে সদা দেব-সেনা
পুরীতে দানবচয়।"
"তবে সে কেমনে যাইবেন তিনি?"
কহে ইন্দুবালা সতী ;
"যাইতে অবশ্য আছে কোনো পথ
সেই পথে চলো, রতি।"
ইন্দুবালা-বাক্যে মানকেতু-জায়া
কহে "শুন, দৈত্যাঙ্গনা!
যাবে ব্যূহ ভেদি বীর পতি তব
তুমি তো যুদ্ধ জান না।"
না ফুরাতে কথা উঠিয়া শিহরি
ইন্দুবালা দ্রুতগতি,
গবাক্ষ-সমীপে আসিয়া আতঙ্কে
কহে "ওই শুন রতি!
ওই বুঝি রণ হয় তাঁর সনে
শুন ওই কোলাহল ;

তুমুল সংগ্রাম স্মর-সহচরি
করে দেবাসুর-দল।
নামিতে ধরায় ওই কি সে পথ
ওই দিকে, স্মর-সখি?
তাই বুঝি হায় রুদ্রপীড় ধ্বজ
উড়িছে শূন্যে নিরখি।
শূল-অঙ্কময় বিশাল কেতন
বুঝি বা সে হবে ওই,
এতক্ষণে, রতি না জানি কী হল
কেমনে সুস্থির হই।
শুন ভয়ংকর কিবা সিংহনাদ
অগ্নিময় যেন শিলা,
তাল-তাল-তাল কত অস্ত্ররাশি
নভোদেশ আচ্ছাদিলা।
হায়, রতি, মোরে কে দিবে সংবাদ
কার সনে এই রণ।
এইখানে পতি আছে কি আমার
অনলে দহে যে মন ॥"
কহে কামপ্রিয়া "অয়ি ইন্দুবালা
কই কোথা রণ কই?
স্বপনে দেখিছ সমর এসব
অন্তরে আকুল হই।
আইনু শুনিয়া গিয়াছে ধরায়
তোমার হৃদয়নেতা ;
নাহি কোনো ভয় মিছা এ ভাবনা
রুদ্রপীড় নাহি সেথা।"
শুনি চিন্তাবেগ উপশম কিছু
কহে খেদে ইন্দুবালা,
"পারি না সহিতে প্রদ্যুম্ন-কামিনী
নিতি-নিতি এই জ্বালা!
দৈত্যসেনা কত মরে অহর্নিশি
পড়ে কত মহাবীর ;
দেখি দৈত্যকুল এইরূপে ক্ষয়
হবে বুঝি শেষ স্থির।
কত দৈত্যসুতা হয় অনাথিনী
কত পিতা পুত্রহীন,
কত দেব-তনু পড়িয়া মূর্ছাতে
অনুক্ষণ হয় ক্ষীণ!

যুদ্ধেতে কী লাভ যুদ্ধ করে যারা
বিচারিয়া যদি দেখে,
তবে কি সে কেহ যশের আকর
বলিয়া উল্লেখে একে?
দানবের কুলে জন্ম হয় মম
বুঝি অদৃষ্টের ছলে,
কাম-সহচরি সত্য তোমা বলি
সতত অন্তর জ্বলে!"
"হায় ইন্দুবালা তুমি সুকোমলা
পারিজাতপুষ্প যেন,
পতি যে তোমার তাঁহার হৃদয়
নির্দয় এতই কেন?"
"বল না ও কথা মন্মথ-প্রেয়সী
তুমি সে জান না তায় ;
দেখ না কি কভু শৈল-অঙ্গে কত
স্বাদু নীর-ধারা ধায়;
শচীর লাগিয়া না নিন্দিহ তাঁরে
বীর তিনি রণপ্রিয়!
শচীর বেদনা ঘুচাব আপনি
ফিরিয়ে আসিলে প্রিয়।
যাব শচী-পাশে করিব শুশ্রূষা
যাতে সাধ দিব আনি,
মহিষী-কিঙ্করী হইতে দিব না
কহিনু নিশ্চিত বাণী।
মন্মথরমণী! নাহি কর খেদ
যাহ ফিরে নিজবাস,
পতির এ দোষ যাহে ভুলে শচী
পাইব সদা প্রয়াস।
ভেবেছিনু আর গাঁথিব না ফুল
থাকিবে অমনি ঢালা ;
এবে গুটাইয়া আরো সুযতনে
গাঁথিয়া রাখিব মালা।
যবে শচী লয়ে ফিরিবেন পতি
পরাব তাঁহার গলে,
পরাব শচীরে মনের আহ্লাদে
মুছায়ে চক্ষুর জলে।
পতির মালিন্য নারী না ঢাকিলে
কে ঢাকিবে তবে আর,"

বলিয়া, লইয়া কুসুমের রাশি
বসিলা গাঁথিতে হার।
"কী মালা গাঁথিবে ইন্দুবালা তুমি
কী মালা গাঁথিতে জান?
নিজ হাতে রতি পুষ্প গাঁথি দিত
তবু না জুড়াত প্রাণ।
দেবকন্যা ধীরে সেবিত নিয়ত
সুমেরু উজ্জ্বল করি,
সে আজ এখানে ঐন্দ্রিলা সেবিয়া
রবে দাসীবেশ ধরি!
এ দুঃখ তাহার করিবে মোচন
দিয়া তারে পুষ্পহার?
ফুলের রজ্জুতে করিলে বন্ধন
বেদনা নাহি কি তার?
আর কেন চাও ফুটাতে অঙ্কুর
চরণে দলিয়া আগে ;
দানবনন্দিনী জান না সে তুমি
দুঃখীরে পূজিলে লাগে।
মৃগেন্দ্রী আসিছে আপন আলয়ে
শৃঙ্খল বাঁধিয়া পায়!
রতির কপালে এও সে ঘটিল
দেখিতে হইল হায়!"
বলি বাষ্পাকুল- নয়নে তখনি
মন্মথরমণী চলে,
রতি-চক্ষু-জল নিরখি ভাসিল
ইন্দুবালা চক্ষুজলে।
পড়ি বিন্দু-বিন্দু কুসুমের স্রজে
ইন্দুবালা গাঁথে ফুল,
ভাবিয়ে পতিরে ভাবি যুদ্ধভয়
চিন্তাতে হয়ে আকুল।
কুরঙ্গী যেমন শুনিয়া গহনে
মৃগয়ীর দূর-রব,
চকিত চঞ্চল প্রতি পলে-পলে
মৃত্যু করে অনুভব ;
সেইরূপ ভয়ে চমকি-চমকি
গাঁথিতে-গাঁথিতে চায়,
ফুলমালা হাতে ইন্দুবালা রামা
রুদ্রপীড়-ভাবনায়।

আসি কিছু দূর          দাঁড়াইলা আশা
হাসিয়া মধুর হাসি
পরশি তর্জনী          মম আঁখিদ্বয়ে
কহিলা মৃদুল ভাষি—
"হের বৎস হের          সম্মুখে তোমার
আমার কাননস্থল,
কাননের ধারে          হের মনোহর
ধারা কিবা নিরমল।
নিরখি সম্মুখে          আশার কানন
প্রক্ষালিত ধারা-জলে ;
স্বচ্ছ কাচ যেন          সলিল তাহাতে
উছলি-উছলি চলে ;
কখনো উথলি          উঠিছে আপনি
কখনো হইছে হ্রাস ;
মণি-পদ্ম কত,          মণির উৎপল
ধারা-অঙ্গে সুপ্রকাশ ;
খেলে ধারা-নীরে          তরী মনোহর
হীরকে খোচিত কায়,
প্রাণী জনে-জনে          একে-একে-একে
কত যে উঠিছে তায় ;
বিনা কর্ণদণ্ড          ভ্রমে সে তরণী
খেয়া দিয়া ধারা-নীরে ;
উঠে ক্রমে তাহে          প্রাণী যতজন
পরপারে রাখে ধীরে!
উঠে তীর পরে          প্রাণী হেন কত
যুবা-বৃদ্ধ-নারী-নর,
মনোরথ-গতি          খেলায় তরণী
ধারা-নীরে নিরন্তর।
গগনে যেমন          দামিনী-ছটায়
কাদম্বিনী শোভা পায়,

প্রাণী সে সবার বদন তেমতি
প্রদীপ্ত সুখ-প্রভায়।
চিত্ত-হারা হয়ে হেরি কতক্ষণ
প্রাণী হেন লক্ষ-লক্ষ,
দশ দিক হৈতে আসে সেই স্থানে
তরণী করিয়া লক্ষ।
আশা কহে হাসি চাহি মুখপানে
"কী হেন সংবিদ্‌হারা,
আমার কাননে প্রবেশে যে প্রাণী
তাহারই এমনি ধারা—
হের কিবা সুখ ভাতিছে বদনে
নাচিছে হৃদয় কত ;
বাসনা-পীযূষ- পানে মত্ত মন
চলে মাতোয়ারামতো ;
নন্দনে যেমন নিমেষে নূতন
নবীন কুসুম ফুটে,
নিমিষে তেমতি ইহাদের চিতে
নবীন আনন্দ উঠে,
দেখেছ কি কভু কখনো কোথাও
তরী হেন চমৎকার,
পরশে পরানে বিনাশে বিরাগ
ঘুচায়ে প্রাণের ভাব।
উঠ তরী পরে বুঝিবে তখন
এ কাননে কত সুখ,
নন্দন সদৃশ রচেছি কানন
ঘুচাতে প্রাণীর দুখ।"
এত কয়ে আশা ধরিয়া আমারে
তুলিলা তরণী পর,
অমনি সে ধারা সলিল উথলি
চলে দ্রুত থর-থর ;
দেখিতে-দেখিতে পুরিয়া দুকূল
ছল-ছল চলে জল,
দেখিতে-দেখিতে সলিল ঢাকিয়া
ফুটিল কত উৎপল।
চলিল তরণী গতি মনোহর
মধুর মুরলীধ্বনি,
বাজিতে লাগিল সহসা চৌদিকে
তরীতে সদা আপনি ;

ভুলিলাম যেন এ বিশ্বভুবন
করতলে স্বর্গ পাই ;
চারিদিকে যেন মণিময় পুষ্প
নিরখি যেখানে চাই।
শুনি যেন কেহ কহে শ্রুতিমূলে
"দেখো রে নয়ন মেলি,
কলঙ্কবিহীন মানব-মণ্ডলী
ধরাতে করিছে কেলি ;
স্বর্গ-তুল্য এবে হয়েছে পৃথিবী
স্বর্গের মাধুরীময়,
দ্বেষ, হিংসা, পাপ- বর্জ্জিত পরাণী
নির্ম্মল শুচি হৃদয়!"
হেরি যেন মর্তে তেমতি তরুণ
তেমতি নবীন ভাব
ধরেছে মানব যেদিন বিধির
হৃদি-পদ্মে আবির্ভাব ;
নাহি যেন আর সেই মর্তপুরী
যেখানে দারিদ্র্য-শিখা,
ভস্ম করে নরে, হতাশ-অঙ্গারে
অনলে যথা মক্ষিকা,
হৃদয়-মন্দিরে . যেন অভিনব
কিরণ প্রকাশ পায়,
চুরি করা ধন, ফিরে যেন কাল,
কোলে আনে পুনরায় ;
কত যে হৃদয়ে আনন্দ-লহরী
উঠিল তখন মম
ভাবিলে সেসব, এখনও অন্তরে
সহসা উপজে ভ্রম!
কতদূর আসি ভাসি হেন রূপে,
তরণী হইল স্থির,
পরপারে আসি আশাসহ সুখে
উতরি ধরার নীর ;
তরী হৈতে তীরে নামিয়া তখন
হেরি মনোহর স্থান ;
"বহিছে সতত শীতল পবন
বিস্তারি মধুর ঘ্রাণ ;
তরু-ডালে-ডালে পূর্ণ প্রকাশিত
সুরভি কুসুমদল :

চন্দ্রমার জ্যোতি সদৃশ কিরণে
উজ্জ্বল কানন-স্থল ;
পল্লবে বসিয়া পাখি নানা জাতি
মধুর কুজিত করে,
নাচিয়া-নাচিয়া গ্রীবাভঙ্গি করি
ময়ূর পেখম ধরে।
কুহু-কুহু-কুহু কুহরে গলায়
কোকিল প্রমত্ত ভাব,
মুহুঃ-মুহুঃ-মুহুঃ তনু-স্নিগ্ধকর
সুগন্ধ সুধার স্রাব!
সরোবর-কোলে প্রফুল্ল কমল
কুমুদ, কহ্লার ফুটে,
গুঞ্জরিয়া অলি কুসুমে-কুসুমে
আনন্দে বেড়ায় ছুটে।
চলেছে সেখানে প্রাণী শত-শত
সদা প্রমোদিত প্রাণ,
সুমধুর সুরে পূরে বনস্থলী
আনন্দে করিয়া গান,
কেহ বা বলিছে আজ নিরখিব
কুমুদ-রঞ্জন শোভা ;
উঠিবে যখন গগনেতে শশী
জগজন-মনোলোভা!
আজি রে আনন্দে ধবিব হৃদয়ে
মধুর চাঁদের কর,
কোমল করিয়া কুসুম সে করে
রাখিব হৃদয় পর!
তাহার উপরে রাখিয়া প্রিয়ারে
কত যে পাইব সুখ।
কখনো হেরিব, গগনে শশাঙ্ক
কখনো তাহার মুখ।"
কহে কোনো জন বেণু-রবে সুখে
"কোথা পাব হেন স্থান!
জগৎ-দুর্লভ রাখিয়া এ নিধি
নিরখি জুড়াই প্রাণ!
দিলা যে গোঁসাই এ হেন রতন
যতনে রাখিতে ঠাঁই,
ভূমণ্ডলমাঝে নিরজন হেন
নয়নে দেখিতে নাই।"

কেহ বা বলিছে "হায় কত দিনে
পাব সে কাঞ্চন-ফল!
নাহি রে সুন্দর দেখিতে তেমন
খুঁজিলে অবনীতল!
সে দুর্লভ ফল কী যে অপরূপ
দেখিতে কিবা সুন্দর,
বুঝি ক্ষিতিতলে অপরূপ তার
নাহি কিছু সুখকর!
পাই দরশন নয়নে কেবল
না লভি আস্বাদ কভু,
হায় মধুময় কিবা সে আনন্দ
কিবা সে আঘ্রাণ তবু ;
না জানি সঞ্চয়ে পাব কত সুখ
ঘুচিবে সকল ভয়,
কভু যদি পাই করিব পৃথিবী
অপূর্ব সৌন্দর্যময়।
ভাবনা কী ছার ছার চিন্তা রোগ
সে ফল যদ্যপি মিলে,
বিনিময়ে তার জীবন পরানী
ক্ষোভ নাহি বিকাইলে।"
চলে কতজন সুখে করে গীত
বলে "কবে পাব যশ,
পরিয়া শিরেতে শোভিব উজ্জ্বল
ধরণী করিব বশ।
পৃথিবী-ভিতরে দ্বিতীয় রতন
কী আছে তেমন আর—
হীরা-মণি হেন চিকন মৃত্তিকা
কেবল যখের ভার!"
বাজিছে কোথাও জয়-জয় নাদে
গম্ভীর দুন্দুভী-স্বর,
চলে প্রাণীগণ করিয়া সংগীত
কম্পিত মেদিনীপর!
বলে "প্রভাকর আজি কী সুন্দর
হেরিতে গগন-ভালে,
আজি মত্ত নদী মাতঙ্গ-বিক্রমে
হেরি কী তরঙ্গ ঢালে!
আজি রে প্রতাপ প্রভঞ্জন তোর
হেরিতে আনন্দ কত,

আজি ধরা তব হেরি অবয়ব
কিবা সুখ অবিরত!
তোলো হৈমধ্বজা গগনের কোলে
কেতনে বিদ্যুৎ জ্বালো—
লেখো ধরাতলে কৃপাণের মুখে
মানব জিনিবে কাল।”
বলিয়া সুসজ্জ তুরঙ্গ-উপরে
ভর করি কতজন,
চলে দ্রুতবেগে শাণিত কৃপাণ
করে করি আকর্ষণ।
দশ দিক হতে কত হেন রূপ
সংগীত শুনিতে পাই,
হরষ উল্লাসে উন্মত্ত পরান
প্রাণী হেরি যত যাই।
যথা সে জাহ্নবী তরঙ্গ নির্মল
ছাড়িয়া শিখরতল,
ভ্রমে দেশে-দেশে শীতল বারিতে
শীতল করি অঞ্চল ;—
ছোটে কল-কল ধ্বনি নিরধারা
ধরণী পরশে সুখে,
বিবিধ পাদপ নানা শস্য-ফল
বিস্তৃত করিয়া বুকে।
খেলে জলচর মীন নানা জাতি
সন্তরণ করি নীরে,
পশু স্থলচর বিবিধ আকৃতি,
সদা ভ্রমে সুখে তীরে ;
তীর-সন্নিহিত বিটপে-বিটপে
পাখি করে সুখে গান,
লতা-গুল্মরাজি বিকাশে সৌরভ
প্রফুল্লিত করি প্রাণ ;
ভ্রমে তটে-তীরে প্রাণী লক্ষ-লক্ষ
সদা প্রমোদিত মন,
আনন্দিত মনে নীরে করে স্নান
সদা সুখে নিমগন ;
যথা সে জাহ্নবী ভারত-শরীরে
বহে নিত্য সুখকর,
বহে নিত্য তথা নিরখি তেমতি
আনন্দ-সুধা-লহর।

"নেভার"—সে অপমান,    হতমান বিবিজান
নেটিবে পাবে সন্ধান আমাদের "অজানা?"
দেহে প্রাণ, বিবিজান, কখনো তা হবে না ॥

(৪)

আয় রে ফিরিঙ্গি ভাই    সিন্ধুপারে চলে যাই
সেখানে "লিবার্টি হল" আমাদের সভা।
পাত্র-মিত্র যতজন সকলেই গবা!—
বুঝাইব খাঁটি হাল    আছিলাম এতকাল
হিন্দুদেশে ভালোবেসে হিন্দুর সন্তানে,
সিংহ যেন মৃগ কোলে স্বর্গের উদ্যানে!!
লাথি-কিল পটাপট    জুতো-চড় চটাচট
"লিভার" পিলে ফটাফট আপনি যেত ফেটে।
আমরাই করুণায়    মলম মাখায়ে গায়
রাখিতাম কোলে করে হিন্দুর সন্তানে
সিংহ যেন মৃগ রাখে স্বর্গের বাগানে!
হুরে-হিপ হুরে-হো  শিঙে বাজে ভোঁ-ভোঁ-ভোঁ
ব্রিটন স্বাধীন সদা "ফ্রিডম এভার"।

(৫)

হুঁশিয়ার ইলবার্ট দেখো হে রিপন লাট—
সাহেব-রক্ষণী সভা সংগঠিত হয়েছে।
দুপোঁচ-তেপোঁচ মিলে,    লক্ষ টাকা দেছে তুলে,
চামড়া কাটা কতগুলা "এস্কিবিয়স" জুটেছে।—
হিপ-হিপ-হিপ, হুরে,    হ্যাট-কোট-বুট পরে,
তাদের বিচার করে এ জগতে কেটা?
আয় রে ফিরিঙ্গি ভাই, সবরাঙা ডাকে সবাই—
সিন্ধুপারে দেখে আসি ইংরেজের সভা।
পালে ঢুকে মিশে যাব,    আন্দ্রু-পিন্দ্রু নাহি রব,
সিংহদলে স্থান পাব বেছে নেবে কেবা।
হুরে-হিপ হুরে-হো,  শিঙে বাজে ভোঁ-ভোঁ-ভোঁ—
এ দিশি "ব্রিটন" মোরা গোরাদের ব্যাটা!

(৬)

"জয়-জয় ব্রিটনের"    জগৎ পেয়েছে টের—
ভারত উদ্ধার হবে আমাদের "মিশনে।"
সে বাসনা যত কাল,    পূর্ণ নহে তত কাল
আমরা থাকিব হেথা কী করিবে রিপণে?
ভারত উদ্ধার হবে, আমাদেরই "মিশনে।"

হিপ-হিপ হিপ-হুরে,　　　　হ্যাট-কোট-বুট পরে
বেড়াব শিকার ধরে যেথা পাব ভুবনে—
কী করিবে আমাদের "টেরেটর" রিপনে!
শত্রু যদি করে গোল,　　　　ধরিব বৃষভ বোল,
উচ্চতানে শুনাইব নিছক খেউড়।
সাবাস ইংরেজ জাতি　　　　সাবাস বুকের ছাতি,
লাঙুল বেঁধেছে ভালো সভ্যতা নেজুড়।
হুরে-হিপ হুরে-হো শিঙে বাজে ভোঁ-ভোঁ-ভোঁ—
ব্রিটন স্বাধীন সদা "ফ্রিডম—এভার"
হুরে-হিপ—হিপ-হুরে,　　　　হ্যাট-কোট-বুট পরে
সরা ভাবে জগতেরে—তাদের বিচার,
নেটিবের কাছে হবে?—"নেভার—নেভার"।

(৭)

কলরবে কুতূহলী নেটিবের দল।
জনবুলে দেখাইল শিংভাঙা কল ॥
দেখাইল বাড়ি-গাড়ি-জুড়ি বাছা-বাছা।
"ম্যাঙ্গো ফিশ" মনোহর আনন্দের খাঁচা ॥
ছড়া-ছড়া পরিপক্ক তাজা মর্তমান।
দেখিলে ইংরাজ যাহে সদ্য মুগ্ধপ্রাণ ॥
দেখাইল রত্নগর্ভা বাঙলার সুধা!
মাদ্রাজ-বোম্বাই দেশ চক্ষুমনোলোভা ॥
রত্নমঞ্চ "রেসিডেন্সি" দেখাইল কত,
জ্বলিছে ভারত জুড়ে মানিক পর্বত।
চলেছে তাহার তলে এ দেশি রাজারা,
পৃষ্ঠপরে শ্বেতকায় রানীর প্রজারা।।
হুরে-হিপ—হুরে-হো,　শিঙা বাজে ভোঁ-ভোঁ-ভোঁ
ব্রিটন স্বাধীন সদা "ফ্রিডম—এভার ॥"

(৮)

হঠাৎ পড়িল ডাক সামাল-সামাল।
বলি শোন ওরে ভাই ইংরাজ ছাবাল।
এ রাজত্বি ছেড়ে আর কোথা যাবি বল?
চিরশিক্ষা ব্রিটনের পৃথিবীর লুট—
ভারত ছাড়িয়া যাব—টুট-টুট-টুট।।
ধূপছায়া ভায়ারা, সবে শোন তবে বলি,
আরমেনিয়া যাও হে কেহ—কেহ চুনাগলি ॥
স্পষ্ট কথা বলা ভালো বিঘ্ন বড় ভারী,

"মিলক কাউ" ইন্ডিয়ারে ছেড়ে যেতে নারি ॥
সবাই মিলে "অ্যা হেম" বলে পকেটপানে চায়,
উচ্চতানে ধীরে-ধীরে হাম্বা সুরে গায়—
হুরে-হিপ—হুরো-হো শিঙে বাজে ভোঁ-ভোঁ-ভোঁ
ব্রিটন স্বাধীন সদা—"হেথা ফরেভার" ॥
হিপ-হিপ—হিপ-হুরে, হেথা ছেড়ে যাব ফিরে,
"ড্যাম দি নেটিব বিল" নেভার-নেভার!?

## বাজি-মাত

বেঁচে থাকো মুখুজ্যের পো, খেললে ভালো চটে।
তোমার খেলায় রাং রুপো হয় গোবরে শালুক ফোটে
"ফ্রিব্রু" দানে, এক তাড়াতে, কললে বাজিমাত।
সাবাস ভবানীপুর সাবাস তোমায়!
দেখালে অদ্ভুত কীর্তি বকুলতলায়!
পুণ্য দিনে বিশে পৌষ বাঙলার মাঝে।
পর্দা খুলে কুলবালা সম্ভাষে ইংরাজে ॥
কোথায় কৈশবী দল? বিদ্যাসাগর কোথা?
মুখুজ্যের কারচুপিতে মুখ হৈলো ভোঁতা ॥
হরেন্দ্র-নগেন্দ্র গোষ্ঠী ঠাকুর পিরালি।
ঠকায়ে বাঁকুড়াবাসী কৈল ঠাকুরালি ॥
ধন্য মুখুজ্যের বেটা বলিহারি যাই।
বস্তা দরে মস্ত মজা কিনে নিলে ভাই!
ও যতীন্দ্র, কৃষ্ণদাস! একবার দেখো চেয়ে।
বকুলতলায় পথের ধারে কতশত মেয়ে—
কালো ফিকে, গৌর, সোনা হাতে গুয়া পান।
রূপের ডালি খুলে বসি পেতেছে দোকান ॥
আসবে রাজপারিষদ, লাট সাহেবের মেয়ে—
মারবেল মারা গিলটি হল, একবার দেখো চেয়ে ॥
বেলগাছেতে খানা দিয়ে খেটে হলে খুন।
বিষ্ণুপুরে মিনসের দেখো বড়ে টেপার গুণ ॥
ছি রাজেন্দ্র, কাল কাটালে পুথি ঘেঁটে-ঘেঁটে।
শেষে, আইনপেশার পেসকারিতে মানটা গেল ঘেঁটে ॥
ধন্য হে মুখুজ্যে ভায়া বলিহারি যাই।

বড় সাপটা দরে মাত করিলে খেতাব "সি এস আই"
হেদে ও শরবাসী, আর কী হাসি হাসবে রেড়ো বলে
দেখো না চেয়ে বকুলতলায় দাঁড়িয়ে রানীর ছেলে ॥
চৌঘুড়িতে সঙ্গে করে সাদা মেমসাহেব।
নাড়িটেপা ফেয়ার সাহেব বারলেট নায়েব ॥
আর কেন লো ঘোমটা খোলো কবির কথা রাখো।
"লাইট" পেয়ে রাইট" হয়ে পার হও লো সাঁকো ॥
ভয় কী তাতে, লজ্জা কী তায় কালো বদনখানি।
দেখবে খালি চক্ষে চেয়ে যুবা নৃপমণি ॥
কজ্জা তুলে দেখবে বাজু দেখবে কানের দুল,
দেখবে কুণ্ঠী, কণ্ঠহার পিঠের ঝাঁপাফুল ॥
আয় এয়োগণ করবি বরণ পরে চরণচাপ—
শিবের বিয়া নয় লো ইহা ধরবে নাকো সাপ ॥
এগিয়ে এসো বড় ঠাকরুন, সাত পোয়াতির মা।
তত্ত পাবেন তোমার তিনি তাও কি জান না?
সোনার খারে হিরের মালা তাতে ঢাকাই ধুতি,
নজর দিয়ে, দেখাও খুলে বউ বিননো পুতি ॥
বাহবা বুক, বুড়ো বয়সে গলায় কাপড় দিয়ে,
রাজপূজাটি কললে ভালো, ফুলের মালা নিয়ে ॥
কোন শাস্ত্রে লেখে বলো বামনের মেয়ে হয়ে।
রাজার ছেলের পা পূজিবে ফুলের সাজি লয়ে ॥
এখন—দাঁড়াও সবে বুড়ো দিদি, হাসিল হল কাজ।
দেখব আমি ভালো করে আর এয়োদের সাজ ॥
আয় না লো সব একে একে গোলাপি কাঞ্চন।
দেখি তোদের রূপের ছটা ঘটকালি কেমন ॥
ভয় করো না একলা আমি দেখতে নাহি চাই।
রাজার ছেলের আবডালেতে উঁকি মারব ভাই ॥
আমি—স্বদেশবাসী আমায় দেখে লজ্জা হতে পারে।
বিদেশবাসী রাজার ছেলে লজ্জা কী লো তারে ॥
বলতে কথা বাছা-বাছা কদম ফুলের ঝাড়।
ঘেমে আসি রাজকুমারে ভাঙল কবির ঘাড়!
হিরার ঝলস, সোনার কলস, হাতঝুমকার বোল।
হুলু-হুলু উলুর ধ্বনি শাঁখের গণ্ডগোল?
বারাণসীর খসখসানি, উঠল মহাধুমে।
মারবেলেতে মলের ঠমক বাজল রুমে-রুমে ॥
কবি হৈল হতভোম্বা হিঁদুর পর্দা ফাঁক।

পালিয়ে যেতে পথ পায় না ঘোরে কলুর চাক ॥
বাঙলায় বিশে পৌষ বড় পুণ্যদিন।
বাঙালি-কুলকামিনী হইল স্বাধীন ॥
*　　*　　*　　*
সে নিশিতে কি শহরে কিবা পল্লীগ্রামে।
নিদ্রা নাহি যায় কেহ সুখের আরামে ॥
গৃহিণী যাহার ঘরে তারি কান্নাহাটি।
সারানিশি গঞ্জনার চোটে ফাটে মাটি ॥
কহে কোন-রাজনারী বিনায়ে-বিনায়ে।
শয়ন গৃহের পাশে পতিকে শুনায়ে ॥
খালি সাটিনের সাজ, ফেটিন হাঁকানো।
কেবল সেলাম বাজি, লেবিতে বেড়ানো ॥
দিন-রাত ঘুরে-ঘুরে মরেন কেবল।
ঘোড়দৌড়ে, টাউন হলে, মুড়িয়া মকমল ॥
ক্লাইব লাটের আমল হতে পেশা খোশামদি।
তাতেও গলদ এত—কী কব লো দিদি ॥
এমন স্বামীর নারী বিড়ম্বনা খালি।
চাঁদা দিতে চাঁদি ফাটে মানের গুড়ে বালি ॥
শুনিয়া নারীর কথা মনে অভিমান।
কর্তাটি জানালা খুলে স্নিগ্ধ বায়ু খান ॥
*　　*　　*　　*
অন্য কোনো অট্টালিকা ভিতরে আবার।
পতি-পাশে কোনো রমা করেন ঝংকার ॥
"পর্বটা কি শুনেছ তো লজ্জা নাই মুখে!
পোশাক খুলে চুপে-চুপে শুতে এলে সুখে ॥
রানীর ছেলে দেখে গেল হলুদ মাখা হাত।
সাত পুরুষে সভ্য মোরা হলেম গুদামজাত ॥
পড়তে পারি, বলতে পারি ইংরেজি ভাষায়।
পিয়োনো বাজাতে পারি ইংরেজি প্রথায় ॥
'এনলাইটেন' সবার আগে, কর্তা বিলাত যান।
তোমার গুণে, গুণমণি হারালে সে মান ॥
পায়ে বুট, জোব্বা গায়ে, গলায় সোনার চেন।
তক্‌মাওয়ালা আরদালিতে হন না শুধু ফেম ॥
বাপ-পিতামোর নামে খালি হয় নাকো রাজভেট।
'টাইম পেয়ে রাইট নেলে হিট চাই স্ট্রেট' ॥
ধিক তোমারে ধিক সে তোমার হিরান্ডরি বুক।

এক মিনিটে বাগিয়ে কেমন লাগিয়ে দিলে হুক ॥"
খোঁটা খেয়ে অধোমুখে পতি তার চায়।
এইরূপ গঞ্জনায় সারানিশি যায় ॥
*　　*　　*　　*
বলে কোন অনাঢ্যের অভিমানী নারী।
"বড় নাম, বড় জাঁক, বোঝা গেছে জারি ॥
দূর করে টেনে ফেলে টাকা দিও শয়ে!
এ হিড়িকে দাঁড়ালে না একটা কিছু হয়ে ॥
বাঁধা রোশনাই আলো সব কি গেল ফেঁসে।
রায়বাহাদুর নামটাও ছি, না পাইলে শেষে!
সুযোগ বুঝে হুজুগে বামুন নাম কললে জারি।
তোমার কেবল আতসবাজি মন্দ তুমি ভারী!"
*　　*　　*　　*
জজের গৃহিণী কন "ভ্যালা জালিয়াতি!
নামে শুধু অনারেবল, পদ বিলিয়াতি ॥
ছোটলাটের আজ্ঞাকারী তোমা হতে দেখি,
লক্ষ-লক্ষ বড়লোক বলো দেখি এ কী?
কুঠি নিলে বাড়ি ছেড়ে সাহেব পাড়ায়—
তোমার কোর্টের উকিল তোমাকে হারায়।
ছি, ছি, ছি, ছি, ছেড়ে দাও এমন চাকরি!
শুধু খালি মার্কা-মারা পেয়াদার 'লিবরি' ॥
ভাবতাম বুঝি কেষ্টবেষ্ট তুমি একজন—
জরাসিন্ধু রাজা কিংবা লঙ্কার রাবণ!
ওমা-ওমা পোড়া ভাগ্যি, উকিলের ওঁচা!
হাড়জ্বালানে পড়েন খালি এনে নথির গোছা ॥"
বলে, ঠোনকা মেরে জজমহিলা বারান্দায় যান।
মিত্রভায়ার রাত্রি শেষ ভাঙাতে তাঁর মান ॥
পোনা-পুঁটি-খয়রা-চেলা গিন্নি আর যত।
পাড়ায়-পাড়ায় কেঁদে বেড়ান সে কত ॥
কেহ "বলে আমার কর্তাটি সে মুতশুদ্ধি।
ফ্যাটা বেঁধে যান খালি এই বিদ্যা-বুদ্ধি ॥
বাপের কামানো টাকা বিলাতি চাটকে।
দিয়া নিজে জুজু হয়ে ঢোকেন ফাটকে ॥
তাঁর টাকা তাঁর কড়ি তাঁরি লোকজন।
মাঝ থেকে লুটে খায় কুঠেল যবন ॥
শেষে যবে হোমে যায় দু-বছর পরে।

বাজার দেনায় ইনি ঢোকেন শ্রীঘরে ॥
এই তো 'এলেম' তাঁর বিদ্যার ওজন।
তা হতে আমার আর কী হইবে বোন?"
  বলে দালালের মাগ "দালালি ব্যাপারে।
আনে বটে ঢের কড়ি নিজ রোজগারে ॥
পেটেতে কড়িটি ভোর কালো আঁচড় নাই।
সে কেমনে রাজপুত্র আনে বলো ভাই ॥"
  কাগজের এডিটারি করে মরে যারা।
তাহাদের কামিনীরা কেঁদে-কেঁদে সারা—
"রাত্রি-দিন এত খাটে হায় লো সাঙাত।
হপ্তায় মিনিট পাঁচ হয় না সাক্ষাৎ ॥
এত লিখে এত পড়ে এত ছাপা ছাপে।
তবু পদ নাহি পায় অভাগীর পাপে ॥"
কবি বলে কামিনীরা কৃষ্ণনাম করো।
ফিরিবে তোদের ভাগ্য শুন অতঃপর ॥
  ডিপুটির ভার্যা কন "আমাদের তিনি।
চৌকিদারির কাজে পটু, মফস্‌সলে "গিনি" ॥
শহরে টাকার দরে চলা দেখি ভার।
বলব কী লো দিদি অদৃষ্ট আমার ॥
ঘুরে-ঘুরে দেশে দেশে শরীর হল কালি।
সাতশো টাকা মাইনে হল হদ্দ—ঠাকুরালি ॥
মন্দ বড় তবু এতে চোকরাঙানি কত—
ঘুঁটের ঢিপি ভাবে দিদি দেখিলে পর্বত ॥
হতাম যদ্যপি কোনো উকিলের মাগ।
বাড়িত আমার আজ কত অনুরাগ ॥"
  সে রমণী বলে "বোন এপিট-ওপিট।
একি ছাঁচে ঢালা দুই সমান টিকিট ॥
যে টাকাটি মাসে-মাসে করে উপার্জন।
চৌদ্দ ভূতে পড়ে করে অর্ধেক ভোজন ॥
কপালে প্রত্যহ ঝাঁটা এজলাসে-এজলাসে।
দিন তেরটি লাথি খেয়ে ঘরে ফিরে আসে।
বেশ্যার বেহদ্দ পেশা কথা বেচে খায় ॥
পদের আবার মান-সম্ভ্রম কোথায় ॥
আমি উকিলের মাগ কথা শোন বোন।
মুখুজ্যের সঙ্গে আর করো না ওজন ॥"
"বটে বোন বটে-বটে মানি তোর কথা।"
বলে ধীরে-ধীরে এক নারী আসে সেথা ॥

"আমার কর্তাটি দেখো সরকারি উকিল।
মুখুজ্যের "সিনিয়র" উকিল সিবিল ॥
বয়েসও হয়েছে কিছু বুদ্ধিও পেকেছে।
ছোট-বড় কর্ম-কাজ অনেক করেছে ॥
পাকা হিন্দু, প্রতিদিন দুর্গা নাম করে।
তবুও রানীর ছেলে ঢুকল না লো ঘরে ॥"
ডাক্তারের নারী কহে "ভারী তো মন্দানি।
নাড়ি টিপে জারি কত ঘরেতে শাসানি ॥
পারেন কেবল পাড়ায়-পাড়ায় পিটিতে ধম্বল।
মরণকালে শরণ "চিবর" পার্টিজ সম্বল ॥
মরেন ঘুরে পথে-পথে রোদে ধুঁকে-ধুঁকে!—
ঘরে শুতে এলে এবার খেঙরা দিব বুকে ॥"
কেরানির নারী যত পাঁদাড়ে ফোঁপায়।
মাস্টারের "মিসট্রেসেরা" গোঁসাঘরে যায় ॥
কবির ফিরিতে ঘরে হৈল বড় দায়।
অনেক ভাবিয়া শেষে প্রবেশে সেথায় ॥
কান্তা আসি হাস্যমুখে বলে কই দেখি!
"কী পাইলে কাব্য লিখে সোনা কিংবা মেকি
বড় জ্বালাতন কর জেগে সারা রাতি।
কালি ফেলে কাগজ ছিঁড়ে পুড়িয়ে মোমের বাতি ॥
শয়নে সোয়াস্তি নাই বিরাম নিদ্রায়।
সাত রাকাড়ে সাড়া নাই রাত্রি বয়ে যায় ॥
দাও দেখি গুণমণি কী পেলে শিরোপা।
বুলুরিবন, চাকি-চাকতি, কিংবা জরির খোঁপা ॥"
কবি কহে পায় কিবা কী দেখাবে ধনি!—
না বলিতে রাঙা ঠোঁট ফুলায়ে তখনি ॥
ধাক্কা দিয়ে গরবিণী গরগরিয়ে যায়!
ফাঁপরে পড়িয়া কবি ফ্যাল্-ফ্যাল্ চায় ॥

## দেশলাইয়ের স্তব

নমামি বিলাতি অগ্নি দেশালাইরূপী,
দেহখানি চাঁচাছোলা শিরে বাঁধা টুপি।
যেমন ডেপুটি বাবু একহারা চেহারা,
মাথায় শালের বেড় রাগে দেহভরা।

নমামি গন্ধক গন্ধ মুণ্ডটি গোলালো,
সর্বজাতিপ্রিয় দেব গৃহ কর আলো।
শান্ত সভ্য অতি ধীর—চাপে যতক্ষণ,
ধাপে উঠে চটে লাল—গৌরাঙ্গ যেমন।
নমামি সর্বত্রগামী দারু অবতার,
চৌর্য-বিঘ্ন-বিনাশন কুটুম্ব টীকার।
নিদ্রিতের গুপ্তচর পাচিকার প্রাণ,
লম্বাদাড়ি কাবুলির শিরে যার স্থান।
নমামি খদ্যোৎশিখা নয়নরঞ্জন,
লালেতে নীলের আভা দিব্যদরশন।
পোয়াতির প্রিয়সখা বালকের অরি,
বিরাজ হে কাষ্ঠদেব কত রূপ ধরি।
প্রণমামি জ্বালামুখ শুভ্র দেশালাই,
সাহেব গোলাম তব কী কব বাদশাই।
সোনা-টিন-রুপা-তামা গায়ে বাঁধা ফিতে,
লাটের পকেটে ওঠো লেডির ঝাঁপিতে।
নমামি সহজদাহ্য বরযাদমন,
আঁচড়ে কিরণ ধর সখের জ্বলন।
আখা জ্বলে বিনা ফুঁয়ে বিনাচখে জল,
দিয়াকাটি তোর গুণে মাগিরা পাগল।
নমামি কলির কীর্তি কাষ্ঠের চকমকি,
তোমার চমকে বিশ্বকর্মা গেছে ঠকি।
বিল, খাল, বন, জল, যেখানেই যাই ॥
শিরে ভাটা সদা শলা দেখি সেই ঠাঁই।
নমামি-নমামি দেব পাইন-নন্দন,
তোমার প্রসাদে হয় সাগরে রন্ধন।
সভ্য জগতের তুমি সোহাগের বাতি,
চুরুট-ভক্তের মোক্ষ পদার্থ বিলাতি।
নমামি ফর্ফরশব্দ নাসিকা পীড়ন,
ধনীর নিকটে তুচ্ছ কাঙালের ধন!
সন্ধ্যার সোনার কাটি জোছনার ছবি,
ব্রহ্মার পঞ্চম মুখ, ব্রাইয়ন্টের রবি।
নমামি কিরণদণ্ড কোপন-স্বভাব,
রাজগৃহে চালাঘরে সমান প্রভাব।
সিন্ধুজলে, পথে, মাঠে গাড়ি, ঘোড়া রেলে,
সকলে তোমায় পূজে সূর্য-শশী ফেলে।
ভিখারি কুটীরে সুখী, ভীরুতে সাহসী,

তব বলে খোঁড়া খাড়া বুড়িরা ষোড়শী।
বাঞ্ছাকল্পতরু তুমি সাহস-তারণ,
দীনবন্ধু তব গুণ কে করে কীর্তন?
প্রণমামি খর্বদেহ অন্ধকারহারি!
নমামি অশেষ রূপ অবনী-বিহারি।
নমামি মোমের ডাঁটি "ফস্ফরে"তে মলা,
ঊনবিংশ শতাব্দীর অনলের শলা।
তব গুণে, গুপ্ত তাপ, তৃপ্ত জগজ্জন,
প্রণমামি দেশালাই দেবের ইন্ধন ॥

## বাঙালির মেয়ে

কে যায়, কে যায়, ওই উঁকিঝুঁকি চেয়ে?
হাতে বালা, পায়ে মল, কাঁকালেতে গোট,
তাম্বুলে তামাকু রস—রাঙা রাঙা ঠোঁট;
কপালে টিপের ফোঁটা—খোপা বাঁধা চুল,
কেশেতে রসনা ভরা—গালে ভরা গুল,
বলিহারি কিবা সাটি দুকূলে বাহার,
কালাপেড়ে শান্তিপুরে কল্মে চুড়িদার,
অহঙ্কারে ফেটে পড়ে চলে যেন ধেয়ে—
হায় হায় ওই যায় বাঙালির মেয়ে!
হায়-হায় ওই যায় বাঙালির মেয়ে—
মুখের সাপটে দড়—বিপদে অজ্ঞান,
কোঁদলে ঝড়ের আগে কথার তুফান,
বেহদ্দ সুখের সাধ—পা ছড়ায়ে বসা,
আঁচলের খুঁটটি তুলে অমঙ্গলা ঘষা!
নমস্কার তাঁর পায়—পাড়ায় বেড়ানী,
পেটটিভরা কুজড়ো কথা, পরনিন্দাগ্লানি।
কথায় আকাশে তোলে হাতে দেয় চাঁদ,
যার খায়, যার পরে, তারি নিন্দাবাদ,
রসনা কলের গাড়ি চলে রাত্রি-দিন,
ঘাড়েতে পড়েন যার—বিপদ সঙ্গীন,
খেয়ে যান, নিয়ে যান, আর যান চেয়ে—
হায়-হায় ওই যায় বাঙালির মেয়ে!

হায়-হায় ওই যায় বাঙালির মেয়ে—
ধারাপাতে মূর্তিমান, চারুপাত পড়া,

পেটের ভিতরে গজে দাসুরায়ের ছড়া।
চিত্রিকাজে চিত্রগুপ্ত—পিঁড়িতে আলপনা
হদ্দ বাহাদুরি—"ছিরি" বিচিত্র কারখানা,
অঙ্কশাস্ত্রে বররুচি-গ্যালিলো-নিউটান,
গণ্ডা কড়ি গুনতে হলে জ্ঞানের বাড়ি যান ;
পাণ্ডাড়ে পড়োর মতো অক্ষরের ছাঁদ,
কলাপাতে না এগুতে গ্রন্থ লেখা সাধ :
ক্ষীরপুলি, পায়েস, পিঠা মিষ্টান্নের সীমা,
বলিহারি বঙ্গনারী তোমার মহিমা।
জলো দুধে পুষ্টদেহ তেলে-জলে নেয়ে—
হায়-হায় ওই যায় বাঙালির মেয়ে!
হায় হায় ওই যায় বাঙালির মেয়ে—
সুমুখে দুধের কড়া—কাটিতে ঘোটন,
খোলা চুলে চুলো জ্বেলে ধোঁয়াতে ক্রন্দন!
তপ্ত ভাতে ভরা হাঁড়ি, বেড়ি ধরে তোলা,
মদ্‌গুর মৎস্যের ঝোলে ধনে বাটা গোলা,
খাঁড়া বড়ি, শাক পাতালে বিলক্ষণ টান,
কালিয়ে-কাবাব রেঁধে দেমাকে অজ্ঞান!
শাঁখেতে পাড়িতে ফুঁক চূড়ান্ত নিপুণ,
হুলুধ্বনি কোলাহলে চতুর্মুখ খুন।
রান্নাঘরে হাওয়া খাওয়া গাড়ি মুদে যাওয়া,
দেশসুদ্ধ লোকের মাঝে গঙ্গাঘাটে নাওয়া।
বাসরঘরে ঝুমুর-কবি চোখের মাথা খেয়ে,
প্রভাত হলে পিসশাশুড়ি ঘোমটা মুখে চেয়ে।
সাবাস-সাবাস তোরে বাঙালির মেয়ে—
ব্রতকথা-উপকথা সেঁজুতি পালন,
কালীঘাটে যেতে পেলে স্বর্গে আরোহণ!
মেয়ে-ছেলের বিয়ে পর্বে গাজনের গোল,
যাত্রা-সঙে নিদ্রাত্যাগ—ছেলে ভরা কোল,
ভূত-পেরেতে দিনে ভয়, অন্ধকারে কাঠ,
শক্তরোগে রোজা ডাকা, স্বস্ত্যয়ন পাঠ,
তীর্থস্থানে পা পড়িলে অহ্লাদে পুতুল,
হাটবাজারে লজ্জাহীন ঘরে কুঁড়িফুল।
গুঁড়িকাষ্ঠ নুড়িশিলা ভক্তিপথে নেয়ে!
হায়-হায় ওই যায় বাঙালির মেয়ে!
হায়-হায় ওই যায় বাঙালির মেয়ে!
রসের মরাল যেন জলটুকু ছেড়ে—

দুধটুকু টেনে নেন আগে গিয়ে তেড়ে ;
চীনের পুতুলে সাধ, বাক্‌সো টিনে পেটা!
র‍্যাফেল বাঁধা ছবিগুলা ঘরে-দোরে আঁটা।
খেলায় দিগ্‌গজ কেঁয়ে, চোরের সর্দার,
লুকোচুরি যমের বাড়ি—স্পষ্ট করে ঠার!
আয়েস খালি খোঁপা বাঁধা, নয় বিনুনো ঝারা
হদ্দ হল কচি ছেলে টেনে এনে মারা।
কার্পেটে কারচুপি কাজ, কারু নব্য চাল,
ঘরকন্নায় জলাঞ্জলি ভাত রাঁধিতে ডাল!
নিজে ঘাটে, অন্যে দোষে মুখসাপটে দড়,
হুজ্জুতে হারিলে কেঁদে পাড়া করে জড়ো,
বাঙালি মেয়ের গুণ কে ফুরাবে গেয়ে—
হায়-হায় ওই যায় বাঙালির মেয়ে!
হায়-হায় ওই যায় বাঙালির মেয়ে—
মৃদু-মৃদু হাসিটুকু অধরে রঞ্জন,
সাবাস-সাবাস নাক-চোখের গড়ন ;
কালো চুলে কিবা ঘটা চোখে কালো তারা,
দেখে নাই যারা কভু, দেখে যাক তারা।
ভাসা-ভাসা খাসা চোখ তুলি দিয়ে আঁকা,
তা উপরি কিবা সরু ভুরুযুগ বাঁকা।
থমকে-থমকে থির গতি কী সুন্দর,
হাসি-হাসি মুখখানি কিবা মনোহর!
আহা-আহা লজ্জা যেন গায়ে ফুটে আছে,
কোথা লজ্জাবতী তুই এ লতার কাছে?
চক্ষু যদি থাকে কারো তবে দেখো চেয়ে—
হায়-হায় ওই যায় বাঙালির মেয়ে!

## পরশ-মণি

(১)

কে বলে পরশমণি অলীক স্বপন?
ওই যে অবনীতলে, পরশমানিক জ্বলে
বিধাতা-নির্মিত চারু মানব-চয়ন।
পরশমণির সনে, লৌহ-অঙ্গ পরশনে
সে লৌহ কাঞ্চন হয় প্রবাদ-বচন—

এ মণি পরশে যায়　　　মানিক ঝলসে তায়,
বরিষে কিরণধারা নিখিল ভুবন।
কবির কল্পিত নিধি,　　　মানবে দিয়াছে বিধি,
ইহারি পরশগুণে মানব-বদন
দেবতুল্য রূপ ধরি　　　আছে ধরা আলো করি,
মাটির অঙ্গেতে মাখা সোনার কিরণ!

(২)

পরশ-মানিক যদি অলীক হইত,
কোথা বা এ শশধর,　　　কোথা বা ভানুর কর,
কোথা বা নক্ষত্র-শোভা গগনে ফুটিত।
কে রাখিত চিত্র করে　　　চাঁদের জ্যোৎস্না ধরে
তরঙ্গে মেঘের অঙ্গে সুখেতে মাখায়ে?
কেবা এই সুশীতল　　　বিমল গঙ্গার জল
ভারত-ভূষণ করি রাখিত ছড়ায়ে?
কে দেখাত তরুকুল　　　নানা রঙ্গে নানা ফুল
মরাল-হরিণ-মৃগে পৃথিবী শোভিয়া?
ইন্দ্রধনু আলো তুলে　　　সাজায়ে বিহঙ্গকুলে
কে রাখিত শিখিপুচ্ছে শশাঙ্ক আঁকিয়া?

(৩)

দিয়াছে বিধাতা যাই এ পরশমণি—
স্বর্গের উপমাস্থল　　　হয়েছে এ মহীতল
সুখের আকর তাই হয়েছে ধরণী!
কী আছে ধরণী-অঙ্গে,　　　নয়ন-মণির সঙ্গে
না হয় মানব-চিত্তে আনন্দদায়িনী।
নদীজলে মীন খেলে,　　　বিটপীতে পাতা হেলে
চরেতে বালুকা ফুটে তৃণেতে হিমানী,
পক্ষিপাখা উড়ে যায়　　　পিপীলি শ্রেণীতে ধায়
কঙ্কারে তুষার পরে ঝিনুকে চিক্কনী!
তাতেও আনন্দ হয়—　　　অরণ্য কুজ্ঝটিময়
জ্বলন্ত বিদ্যুৎলতা তমিস্রা রজনী।

(৪)

ইহাই পরশমণি পৃথিবী-ভিতরে
ইহারি পরশবলে　　　সখা সখার গলে
পরায় প্রেমের হার প্রফুল্ল অন্তরে,
শিখায়ে প্রেমের বেদ　　　ঘুচায় মনের ভেদ
প্রণয়-আহ্নিক করে সুখের সাগরে।
ধন্য এই ধরাতল,　　　প্রেম ভোগবতী-জল

পবিত্র করেছে যারে খুলিয়া নির্ঝরে,
যুগল নক্ষত্রদুটি যে স্থানে বেড়ায় ছুটি,
সখারূপে মনসুখে পৃথিবী-উপরে।
কোন পুণ্যে হেন নিধি মানবে পায় রে বিধি—
গেল চলে চিরদিন অই আশা ধরে!

(৫)

অপূর্ব মানিক এই পরশ-কাঞ্চন!
স্নেহরূপ কত ফুল ফুটায় মণি অতুল,
ইহার পরশে ধরা আনন্দ-কানন
জননী-বদন-ইন্দু মরি কী করুণা-সিন্ধু,
দয়াল পিতার মুখ, জায়ার বদন,
শত শশী-রশ্মি-মাখা চারু ইন্দিবর আঁকা
পুত্রের অধর-ওষ্ঠ নলিন আনন ;
সোদরের সুকোমল স্বসা-মুখ নিরমল
পবিত্র প্রণয়পাত্র হীরক কাঞ্চন—
এই মণি পরশনে, হয় সুখ দরশনে,
মানব-জনম সার সফল জীবন। —
কে বলে পরশমণি অলীক স্বপন?

## জীবন-মরীচিকা

জীবন এমন ভ্রম আগে কে জানিত রে!
হয়ে এত লালায়িত কে ইহা যাচিত রে!
প্রভাতে অরুণোদয় প্রফুল্ল যেমন হয়,
মনোহরা বসুন্ধরা কুহেলিকা আঁধারে।
বারিদ ভূধর দেশ, ধরিয়ে অপূর্ব বেশ,
বিতরে বিচিত্র শোভা ছায়াবাজি আকারে।
কুসুমিত তরুচয়, ব্রহ্মাণ্ড ভরিয়ে রয়,
ঘ্রাণে মুগ্ধ সমীরণ মৃদুমৃদু সঞ্চারে।
কুলায়ে বিহঙ্গদল, প্রেমানন্দে অনর্গল,
মধুময় কলনাদ করে কত প্রকারে।
সেইরূপ বাল্যকালে, মন মুগ্ধ মায়াজালে,
কত লুব্ধ আশা আসি, করে স্নিগ্ধ আত্মারে।
"পৃথিবী ললামভূত নিত্য সুখে পরিপ্লুত"
হয় নিত্য এই গীত পঞ্চভূত-মাঝারে।

ব্রহ্মাণ্ড সৌরভময় মঞ্জু কুঞ্জ মনে হয়
মনে হয় সমুদয় সুধাময় সংসারে ॥
মধ্যাহ্নে তাহার পর প্রচণ্ড রবির কর,
যেমন সে মনোহর মধুরতা সংহারে।
না থাকে কুহেলি অন্ধ না থাকে কুসুম-গন্ধ,
না ডাকে বিহঙ্গকুল সমীরণ ঝংকারে।
সেইরূপ ক্রমে যত শৈশব-যৌবন গত
মনোমতো সাধ তত ভাঙে চিত্ত-বিকারে।
সুবর্ণ মেঘের মালা লয়ে সৌদামিনী ডালা,
আশার আকাশে আর নিত্য নাহি বিহরে।
ছিন্ন তুষারের ন্যায় বাল্য-বাঞ্ছা দূরে যায়,
তাপদগ্ধ জীবনের ঝঞ্ঝাবায়ু-প্রহারে।
পড়ে থাকে দূরগত জীর্ণ অভিলাষ যত,
ছিন্ন পতাকার মতো ভগ্ন দুর্গ-প্রাকারে।
জীবনেতে পরিণত এইরূপে হয় কত,
মর্তবাসি-মনোরথ, হাদগ্ধ বিধাত রে!
ধর্মনিষ্ঠাপরায়ণ, সুচারু পবিত্র মন,
বিমল স্বভাব সেই যুবা এবে কোথা রে।
অসত্য কলুষলেশ, বিঁধিলে শ্রবণদেশ,
কলঙ্কিত ভাবিত যে আপনার আত্মারে।
বামাশক্তি বামাচার, শুনিলে শত ধিক্কার,
জ্বলিত অন্তরে যার সে তপস্বী কোথা রে?
কোথা সে দয়ার্দ্র-চিত্ত সংকল্প যাহার নিত্য
পরদুঃখ বিমোচন এ দুরন্ত সংসারে?
অত্যাচার উৎপীড়ন করিবারে সংযমন,
না করিত যেইজন ভেদাভেদ কাহারে।
না মানিত অনুরোধ না জানিত তোষামোদ,
সে তেজস্বী মহোদয়-বাঞ্ছা এবে কোথা রে ॥
কত যুবা যৌবনেতে চড়ি আশা-বিমানেতে,
ভাবে ছড়াইবে ভবে যশঃপ্রভা আভা রে।
তুলিবে কীর্তির মঠ, স্থাপিবে মঙ্গলঘট,
প্রণত ধরণীতল দিবে নিত্য পূজা রে।
কেহ বা জগতে ধন্য বীরবৃন্দে অগ্রগণ্য
হয়ে চাহে চরণেতে বাঁধিবারে ধরা রে।
স্বদেশহিতৈষী কেহ, ভাবিয়ে অসীম স্নেহ,
কত করে প্রাণ দিতে স্বজাতির উদ্ধারে ॥
করি চিত্তে অভিলাষ হয়ে সারদার দাস,
পিবে সুখে চিরদিন অমরতা-সুধা রে।

কালের করাল স্রোতে, ভাসে যবে জীবনেতে
এইসব আশালুব্ধ প্রাণী থাকে কোথা রে।
কিশোর গাণ্ডীবধারী জামদগ্ন্য দৈত্যহারী,
ক্ষুদ্র-ক্ষুদ্র কালীদাস কত ডোবে পাথারে।
কতই যুবতী বালা, গাঁথে মনোমতো মালা,
সাজাইতে মনোমতো প্রিয়তম সখারে।
হৃদয় মার্জিত করে, আহা কত প্রেমভরে,
প্রিয়মূর্তি চিত্র করে রাখে চিত্ত-আগারে।
নববিবাহিত কত, পেয়ে পতি মনোমতো,
ভাবে জগতের সুখ ভরিয়া ভাণ্ডারে।
এইসব অবলার কিছুদিন পরে আর,
দেখো, মর্মভেদী শেল দেয় কত ব্যথা রে!
দেখো গে কেহ বা তার, হয়েছে পঞ্জরসার,
শুষ্ক হয়ে মাল্যদাম শূন্যে আছে গাঁথা রে।
মনোমতো নহে পতি মরমে-মরমে সতী,
উদ্‌যাপন করিয়াছে পতি-সুখ আশা রে।
কৃতান্তের আশীর্বাদে দিবা-নিশি কেহ কাঁদে,
বিষম বৈধব্য-দশা নিগড়েতে বাঁধা রে।
দারুণ অপত্যতাপে, দেখো হে কেহ বিলাপে
অন্নাভাবে জননীর কোথা বক্ষঃ বিদরে।
আগে যদি জানিতাম, পৃথিবী এমন ধাম,
তাহলে কি পড়িতাম আনায়ের মাঝারে।
কোথা গেল সে প্রণয় বাল্যকালে মধুময়,
যে-সখ্যতাপাশে মন বাঁধা ছিল সদা রে।
সমপাঠী কেলিচর অভেদাত্মা হরিহর
এবে তাহাদের সঙ্গে কতবার দেখা রে!
পতঙ্গপালের মতো কর্মক্ষেত্রে অবিরত,
স্বকার্যসাধনে রত কেবা ভাবে কাহারে!
আহা পুনঃ কতজন, করিয়াছে পলায়ন,
মর্তভূমি পরিহরি শমনের প্রহারে।
গগন-নক্ষত্রবৎ তাহারাই অকস্মাৎ
প্রকাশে ক্বচিৎ কভু মৃদুরশ্মি মাখা রে।
আগে ছিল কত সাধ, হেরিতে পূর্ণিমা-চাঁদ,
হেরিতে নক্ষত্র-শোভা নীলনভঃ-মাঝারে।
দিন-দিন কতবার জাগ্রত নিদ্রিতাকার,
স্বপ্নে-স্বপ্নে ভ্রমিতাম নদ হ্রদ-কান্তারে!
বসন্ত বরষাকালে পিকবর, মেঘজালে,
হেরিতে দামিনীলতা, কী আনন্দ আহা রে।

সে সাধ তরঙ্গকুল, এবে কোথা লুকাইল,
কে ঘুচালে জীবনের হেন রম্য ধাঁধাঁ রে!
বিশুদ্ধ পবিত্র মন, স্বর্গবাসী সিংহাসন,
পঙ্কিল করিল কে রে দগ্ধচিতা অঙ্গারে?

## কোনো একটি পাখির প্রতি

(১)

ডাক রে আবার, পাখি, ডাক রে মধুর!
শুনিয়ে জুড়াক প্রাণ, তোর সুললিত গান
অমৃতের ধারাসম পড়িছে প্রচুর।
বলিয়ে বদন তুলে, বসিয়ে রসালমূলে
দেখিনু উপরে চেয়ে আশায় আতুর।
ডাক রে আবার ডাক্, সুমধুর সুর।

(২)

কোথায় লুকায়েছিল নিবিড় পাতায় ;
চকিত চঞ্চল আঁখি, না পাই দেখিতে পাখি
আবার শুনিতে পাই, সংগীত শুনায়।
মনের আনন্দে বসে তরুর শাখায়।
কে তোরে শিখালে বল, এ সংগীত নিরমল?
আমার মনের কথা জানিলি কোথায়?
ডাক রে, আবার ডাক, পরান জুড়ায়।

(৩)

অমনি কোমল স্বরে সেও রে ডাকিত,
কখনো আদর করে, কভু অভিমান-ভরে,
অমনি ঝংকার করে লুকায়ে থাকিত।
কী জানিবি পাখি তুই, কত সে জানিত।
নব-অনুরাগে যবে, ডাকিত প্রাণবল্লভে,
কেড়ে নিত প্রাণ-মন, পাগল করিত ;
কী জানিবি পাখি তুই, কত সে জানিত!

(৪)

ধিক মোরে, ভাবি তারে আবার এখন!
ভুলিয়ে সে নব-রাগ, ভুলে গিয়ে প্রেমযাগ,

আমারে ফকির করে আছে সে যখন,
ধিক মোরে, ভাবি তারে আবার এখন!
ভুলিব-ভুলিব করি, তবু কি ভুলিতে পারি!
না জানি নারীর প্রেম মধুর কেমন ;
তবে কেন সে আমারে ভাবে না এখন?

(৫)

ডাক রে বিহগ তুই ডাক রে চতুর ;
ত্যজে শুধু সেই নাম, পূরা তোর মনস্কাম,
শিখেছিস আর যত বোল সুমধুর ;
ডাক রে আবার ডাক, মনোহর সুর!
না শুনে আমার কথা, ত্যজে কুসুমিত লতা,
উড়িল গগন-পথে বিহগ চতুর ;
কে আর শুনাবে মোরে সে নাম মধুর।

## বন্দে মাতর্গঙ্গে

হরিপদ সংহৃতা, ত্রিলোক বিরাজিতা,
ধীর সমুন্নত বিবিধ তরঙ্গে,
ব্রহ্ম-কমণ্ডলু, জঠর বিঘাতিনী,
শূন্য বিহারিণী সহস্রভঙ্গে,
চন্দ্রশেখরশির—মৌলিবিলাসিনী,
কেলি কুতূহলা সুরবালা সঙ্গে,
বন্দে মাতর্গঙ্গে।

বহুবল ধারণ সুরেন্দ্রবারণ,
দর্পবিনাশন তব ভ্রূভঙ্গে,
শৈলনিবাসিনী, বহুভাষভাষিণী,
তুষারচর্চিত হিমাচলশৃঙ্গে,
নির্মল সলিলে ত্রিভুবন অখিলে,
পিতৃতর্পণ মাগো তব উৎসঙ্গে,
বন্দে মাতর্গঙ্গে।

স্বচ্ছ-তটশালিনী সু-অটবীমালিনী,
স্বর্গস্রোতস্বতি ক্ষিতিতল অঙ্গে,
শশাঙ্ককরহারা, শীতল শ্বেতধারা,
সাগরগামিনী বহুবিধ রঙ্গে,
সুরনর-অর্চিতা, অবনি-আবির্ভূতা,
ভারতভূষণ ভগবতি সঙ্গে,
বন্দে মাতর্গঙ্গে।

বেদে প্রবাট নাম পুরাণে গুণগ্রাম
কত যুগ মাগো আরাধ্যা জগতে,
ঋক-সামন-ঋষি হর্ষ পীয়ুসে ভাসি,
স্তোত্র গাঁথিয়া তব ছন্দস্ গীতে,
বাল্মীকি ব্যাস পরে, ওই পদ ধ্যান করে,
কী মধুর গুঞ্জিত পদ-তরঙ্গে,
বন্দে মাতর্গঙ্গে।

তুই মা জাহ্নবি আর্যমহিমাচ্ছবি,
উজ্জ্বল উন্নত যত ইহ ভুবনে,
তোমারি নীরধারে যুগযুগান্তরে
হৈল প্রকাশিত ভারত জীবন,
রাজ্য বানিজ্য দেশ, দুর্গপুরি অশেষ,
অস্ত উদয় কত হেরিলে অপাঙ্গে,
বন্দে মাতর্গঙ্গে।

ধন্য ভাগীরথি পাতকিজনগতি,
দুস্কৃতিবারিণী তীর তরঙ্গে,
কিবা নিরুপমা তব ধৃতি ক্ষমা,
সমূহ ভারত পাপবর অঙ্গে,
আর্য ভুবনবাসী অন্তিমে তটে আসি,
অস্থি নিমজ্জয় তব উৎসঙ্গে,
বন্দে মাতর্গঙ্গে।

ধীরাজ মহীপাল ধনাঢ্য কী রাখাল
পশ্বাদি প্রাণীগণ অভেদ ও নীরে,
কী ঋষি ব্রাহ্মণ চোর কী দস্যুগণ,
নাহি নিবারণ একই প্রাণীরে,
সর্ব পাতকি দেহ অঙ্কে তুলিয়া লহ
দেহ মুক্তিদান কীটপতঙ্গে,
বন্দে মাতর্গঙ্গে।

মাতর্জাহ্নবি ওই তব পদ সেবি,
পূর্ব পিতৃ যত গত কালে-কালে,
বংশাবলী কত এখন হবে গত,
তব কোলে মাতঃ পূত সলিলে,
ভবজনতারণ পাপবিমোচন,
সমাধি স্থান হেন কোথা মহী অঙ্গে,
বন্দে মাতর্গঙ্গে।

গঙ্গে অঙ্গে তব, অন্তে কি স্থান পাব,
দেহ মিলাব মাগো, তব পুণ্য তোয়ে,
ভ্রান্ত নিতান্ত মা দিও পদচ্ছায়া
তাপতপ্তকায়া ষড় রিপু রঙ্গে,
সর্বপাতকহরা, গঙ্গে রুদ্রশেখরা,
স্বর্গসরিদ্বরা লইও না সঙ্গে,
বন্দে মাতর্গঙ্গে।

ফাল্গুন-চৈত্র, ১২৯৫ প্রচার।

## রেলগাড়ি

এসো কে বেড়াতে যাবে—শীঘ্র করে সাজো।
ধরাতে পুষ্পক রথ এনেছে ইংরাজ!
শীঘ্র উঠো—ত্বরা করি
বাক্‌সো, ব্যাগ, তল্পি ধরি ;
এখনি বাজিবে বাঁশি,
ঠং-ঠং-ঠং-কাঁসী
বাজিবে ইস্পাত-বোলে,
ছাড়িবে নিশান-দোলে,
শীঘ্র উঠো—পড়ে থাক ছড়ি, ঘড়ি তাজ ;—
ধরাতে পুষ্পকরথ এনেছে ইংরাজ!
ওই শুন টিকিটের ঘরে কিবা গোল—
মানুষের গাঁদি যেন—ঠেকাঠেকি কোল!
টকস টকস নাদে
বাবুর টিকিট ছাঁদে,
হাঁপায়ে হাঁপায়ে ছোটে,
শাড়ি, ধুতি, হ্যাট, কোটে
ঠেকাঠেকি—ছুটে যায়
কেহ কারে না সুধায়,
গেলো গেলো মুখে বোল,
আয়, নে রে, খোল, তোল
হেরো চলে কানাকানি
কিবা লাট, রাজা, রানী!
ওই ফুকারিল বাঁশি,
ঠং-ঠং শেষ কাঁসি,
গাড়িতে পড়িল চাবি—আর নাহি গোল,
দুলিল সবুজ-রঙা পতাকার দোল।

চলিল পুষ্পকরথ ফু-কারে ফু-কারে,
এখন নিশ্বাস ছাড়ি দেখো হে দু-ধারে—
হরিত বরণ মাঠ,
ধান্য, নীল, ইক্ষু, পাট,
আকাশ ঢেকেছে যেথা
দিগন্তে বিস্তৃত সেথা!
দেখো হে দু-ধারে চেয়ে
পশ্চাতে চলিছে ধেয়ে

সারি সারি নারিকেল,
তাল, বট, আম, বেল,
জাঙাল, পগার, বাঁধ,
বেড়, বাড়ি, নানা ছাদ,
সৌদামিনী-বাঁধা হার
ছুটেছে তামার তার,
উড়িয়া চলেছে রথ
বেগেতে কাঁপিয়ে পথ—
পক্ষী মৃগ দূরে পড়ি মানিতেছে লাজ—
ধরাতে পুষ্পকরথ এনেছে ইংরাজ।

চলুক চলুক রথ—যে যার ভাবনা
ভাবো বসে নিরুদ্বেগে ছুটায়ে কল্পনা ;
স্বভাবের প্রিয় যারা
হেরো গিরি বারিধারা,
নিবিড় ভূধর গায়
হেরো খেলা কুয়াসায়,
নিশিতে ক্ষেত্র পাঁতি
হেরো চন্দ্রমার ভাতি,
দেখো হে অনন্ত দৃশ্য ছড়ানো মাথায়—
দেখো দিগন্তের কোলে কী শোভা খেলায়।
হেরো হেরো তীর্থ মনে চলেছে যাহারা
পথের দু-ধারে তীর্থ—শীঘ্র নামো তারা,
গেলো চলে—গেলো রথ,
ওই বৈদ্যনাথ পথ,
গুছাতে সবে না দেরি,
কাজ নাই সঙ্গী হেরি,
দেখিতে দেখিতে যাবে
সীতাকুণ্ড আগে পাবে,
কিছুদূর আগে তার
বাঁকিপুর গয়া দ্বার,
দণ্ড কত যাক যান
পাবে কাশীতীর্থ স্থান,
প্রয়াগ, অযোধ্যা ছাড়ি পাবে অগ্রবন—
মথুরা তাহার পরে হেরো বৃন্দাবন!
মানব জনম, হায়, সার্থক হে আজ—
সাবাস বাষ্পীয় রথ—সাবাস ইংরাজ!

আরো দূরে যাবে যারা
শীঘ্র রথে উঠো তারা
হরিদ্বার, গঙ্গাঝরি,
পুষ্কর, দ্বারকাপুরী,
নর্ম্মদা, কাবেরী নদ,
ইলোরা বৌদ্ধ-গহ্বর,
সেতুবন্ধ-রামেশ্বর,
ভ্রমিব নক্ষত্র-গতি,
পর্বত শৃঙ্গেতে পথি
হেরিবে বিমানে চড়ি—ত্রেতায় যেমন
সীতারামে ইন্দ্ররথে সিন্ধু-দরশন।

এসো হে কে যাবে, চলো ভারত-ভ্রমণে
দুয়ারে পুষ্পক রথ ছাড়িছে নিস্বনে!—
আর কেন বঙ্গবাসী
পায়ে বেঁধে রাখো ফাঁসি,--
বাঙালির যে দুর্নাম
ঘুচায়ে, সাধ হে কাম,
আর যেন স্ত্রৈণ বলে
বাঙালিরে নাহি বলে,
এবে পরিষ্কার পথ.
যাও যথা মনোরথ,
বোম্বাই কিম্বা কলিঙ্গ
শিলং দুর্জয়লিঙ্গ,
সিমলা পাহাড় পাট,
কাশ্মীর, মারহাট্টাঘাট,
যেখানে করে, গমন,
সাধিতে পার হে পণ
পুষ্পক বিমানে চড়ে সেইখানে যাও—
বাঙালির লজ্জাকর দুর্নাম ঘুচাও!
ভারত-ভ্রমণে চলো শীঘ্র করো সাজ
দুয়ারে পুষ্কক রথ বেঁধেছে ইংরাজ!
ধন্য রে বিমান ধন্য!
ধন্য হে ইংরাজ ধন্য!—
কলে জিনিয়াছে কাল,
অঙ্গারে জ্বালায়ে জ্বাল,
বহ্নিরে বেঁধেছ রথে,

পবনের মনোরথে
তুচ্ছ করি, করো খেলা
কি নিশি মধ্যাহ্ন বেলা,
বেঁধেছ ভারত অঙ্গ
লৌহ জালে, করি রঙ্গ,
অসুর অসাধ্য কাজ সাধিতেছে জগতে!-
জড়ে প্রাণ দিতে পার দেবের দর্পেতে,
পার না কি বাঁচাইতে নির্জীব ভারতে?

## খিদিরপুর দাঁতভাঙা কাব্য

বাঙালিরা তবে শুন বাঙালির যত গুণ
ব্যাখ্যা করি আজ্ঞা মতো তাঁর ;
সত্য প্রিয় ধরাধামে অমৃতবাজার নামে
সুবিখ্যাত পত্রিকা যাঁহার।
বাঙালির মুখ-পাত বাঙালির বিষ দাঁত
বাঙালির চক্ষু মুখ নাক ;
বাক্যবিশারদ বীর প্রিয় পুত্র-জননীর
অন্ধকার বঙ্গের জনাক—
আমার শিশির ভাই তাঁহার আদেশে গাই
ইথে কেহ নাহি কর ক্রোধ ;
আচার্য যেমন যার সেইরূপ শিষ্য তার
অধমের এই অনুরোধ ॥

১

বাঙালির অপূর্ব জাতি বিষম যুযেন্দ্র ছাতি
সাহসে সম্বাদ পত্র লেখে ;
মল্লভূমি মুদ্রালয় একাকী অকুতোভয়
কল্পনায় কত যুদ্ধ দেখে।
বিড়ালে করিলে তাড়া মুষা যদি দেয় সাড়া
অমনি লেখনী ধরে বীর!
সাত সর্গে উপাখ্যান সাঙ্গ করি তেজীয়ান্
বঙ্গভূমি করয়ে অস্থির।
ঘরে যদি শিশু কাঁদে সম্পাদক ঘোর নাদে
ছুটে গিয়া কার্নিসে দাঁড়ায়।

বগলে কাগজ আঁটি কলম ঢাকের কাটি
বর্গী এলো বলিয়া চেঁচায়।
অমনি বাঙালি যত উচ্চ শব্দ করে কত
মাথা তুলে উঠিয়া দাঁড়ায় ;
পলাশি পাদুকা ভুলে উঠানে পতাকা তুলে
ভারত উদ্ধার করে হায়।
এই গেল এক ঝাড় পালোয়ান গোঁপে চাড়
দিয়া রঙ্গে মল্লবেশে সাজি ;
কলমে বাজায় ডঙ্কা কুঁদনিতে জিনে লঙ্কা
কথায় দেখায় ভেল্কিবাজি।

২

দ্বিতীয় বাহন দল ইঁহাদের যে সকল
বাঙালির গৌরবের হাঁড়ি
কথায় পাথর কাটে কোঁচা করে মাল সাটে
দাপটে-সাপটে আসে বাড়ি ;
গিন্নি ঘরে কান্না করে আসি মন্দ রাগভরে
সে দিনের পত্রিকা ছড়ায়,
যত পড়ে গাত্র জ্বলে স্ত্রীর অঞ্চল তলে
ডুকুরিয়া কতই ফোঁপায়।
পত্রিকার বাক্যবাণ তাতে পুরুষের প্রাণ
অপমান সহিতে কি পারে?
গালে মুখে মারে চড় সমুৎসাহে ধড়-ফড়
শেষে দুঃখে যায় গোঁসাগারে।
গৃহিণী ভাতের থালা এনে দিলে দেহজ্বালা
তখনি সে হয় নিবারণ ;
আবার সকালে উঠে হাঁপায়ে আফিসে ছুটে
ফুলিস্কেপ করিতে পেষণ।
গায়ে থাকে গা-র ঝাল আবার সপ্তাহ কাল
গত হলে গায়ের দাহন ;
ভাগ্যবলে বাঙলার করিতে ভারত উদ্ধার
এই সে দ্বিতীয় প্রকরণ।

৩

তৃতীয় তাহার পর সেই সব গুণধর
এই অন্ধ বাঙলার নড়ি ;
শোনা কথা সাত কান করে যারা খান-খান
খেলে খালি লৈয়ে কানা কড়ি।

ঝাপট সাপট সার নাহি ছাড়ে গৃহদ্বার
তিল পেলে করো তোলে তাল ;
কপাটে হুড়কা এঁটে লাঠি ধরে কসি সেঁটে
আগে যেতে হাঁটে পিছুয়াল ;
বিদ্যার ঘরেতে ফক্কা বিছানায় হেরে মক্কা
টিমটিমিয়ে ঢক্কা ভান করে ;
বায়স ডাকিলে তায় ভাবে সে গরুড় ছায়
কেঁচো দেখে দশ হাত সরে।
ইংরাজির ভাঙা বুলি জিহ্বা অগ্রে কতগুলি
সর্বদাই করে ধড়্-ফড়্ ;
লড়ায়ের কথা কত ঝড় বহে অবিরত
শেষ কথা ক্যাম্প ছাড়ি রড়!
উঠেছে ছাপার ছত্রে অমৃতবাজার পত্রে
বাঙালির গুণের কীর্তন।
বাহ্‌ওবা দেয় সাতবার হাত পা আছাড়ে আর
ঘরে গিয়া করয়ে শয়ন।
ভারত উদ্ধার হেতু ইংরেজি বিদ্যার সেতু
এই সে তৃতীয় প্রকরণ ॥

৪

চতুর্থ আমার মতো ঝোল ভাত রাঢ়ী যত
ধীর শান্ত স্থির সহিয়ান্,
বনেদি প্রথায় চলে শক্ত দেখে বাপু বলে
কিল চড়ে নাহি যায় মান,
চাপট পড়য়ে যেই গাল ফিরাইয়া দেই
দুর্বল মানিতে নাহি লাজ ;
চটকের প্রাণ লৈয়ে সুবৃহৎ গাছ বৈয়ে
সাধ করে না হইতে বাজ !
দিব্য চক্ষে দৃষ্টি হয় এখন তো সে দিন নয়
দাঁত ভাঙে গৌরাঙ্গের কিলে!
এখনো সে বিবিজান অন্দর ছাড়ি পালান
দূরে দেখি ফিরিঙ্গীর ছেলে!!
বদনে রদন নাই আর কি বলিব ভাই
তবু বাণী শুন খোগ্‌লার
বাঙালির ফণা ধরা মরিতে পালক পরা
ছাতারের নৃত্য করা সার ॥

খোগ্‌লাচন্দ বন্দীয়ান

অমৃতবাজার পত্রিকা, ২ জুলাই ১৮৭৪ [দ্র : ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, সাহিত্য-সাধক চরিতমালা : হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়, ১৩৫২]

# হুতোম প্যাঁচার গান

আসর বর্ণন

এসো এসো সবার আগে ঠাকুর বাড়ির চাঁই,
বুল্‌বুলি পাগ শিরে বাঁধা তালপাতা সেপাই।
পাথরঘাটায় রাজগীজারি "সার" মহারাজ নাম,
মুন্সী-আনায় জেঁকে গেছে ছ্যাতলা ধরা থাম।
সিঁতির মাঠে কুঞ্জবিহার দীপ্ত মরকত,
কুঞ্জ-মাঝে 'প্রটো' গন্থুর মাটিতে পর্বত।
বংশ যশে 'লেজিসলেটিভ' রংমহলে চড়ে
রাজ-মহারাজ নাগরা পিটে মাথায় পগ্‌গ নেড়ে।
মিষ্টি বোলে মিছরি ঘোঁটা সবটুকু সে ছাঁকা ;
(যার) অভ্যুদয়ের ছায়া লেগে শহরখানা ঢাকা।
এসো এসো ভারত মাজী কসে ধরো হাল,
বিলিতি বাতাসে ভ্যালা উড়ায়েছে পাল।

এসো এসো দাদার পরে গলায় পরে হার,
অদ্বিতীয় ধরা মাঝে 'মিউজিক ডাক্তার'।
'অর্ডার অফ সি আই ই, অ্যান্ড রাজা-কম' ;
'অর্ডার অফ লিওপোল্ড কিংডম বেলজিয়ম',
'অর্ডার অফ ফ্রান্সে জোসেফ এম্পাইয়ার অস্ট্রিয়া',
'অর্ডার অফ ডলার ব্রোগ' ডেনমার্ক নিয়া,
'অর্ডার অফ অ্যালবার্ট অ্যান্ড স্যাক্‌শনী,
'অর্ডার অফ মেলুসাইন মেরি লুসিগনানী',
'অর্ডার অফ মলটা রোডস্ ফ্রাঙ্ক সিভেলার',
'অর্ডার ডিউ টেম্পেল ডিউ সেন্টসেপলকার',
'ইম্পিরিয়েল অর্ডার অফ পাউসিং চাইনার',
'সেকোনা কেলাস ইম্পিরিয়েল লাইনয় অ্যান্ড সন্দ,'
সেকেন কেলাস ইম্পিরিয়েল মেহেদিজি সুলতান',
'অর্ডার অফ্ গুর্খা তারা দিয়েছে নেপাল,
'শ্যামদেশের বসবামালা' পারস্য সা-জাদা,
এর ওপরে আরো কত এট্‌সেটেরার গাদা।
সত্যই এ সকলগুলি রাজশ্রীর হার,
সাক্ষী দেখো সব কেতাবের মলাটে বিস্তার।
(এখন) সরো সরো ছোট বড় রাজা মহাশয়,
আসর নিতে 'আউআর কজিন' হচ্চেন উদয়।

এসো এসো দেব অংশ এসো শীঘ্র করে,
তুমি না আসিলে শোভা হয় কি আসরে?

স্বয়ংসিদ্ধ মহারাজা শহর শোভন,
যথা গিরি গোবর্ধন গোকুলের ধন।
তোমার তুলনা দেব তুমিই আপনি,
গঙ্গার উপমা আহা গঙ্গাই যেমনি।
সভাস্থলে টাউনহলে বক্তৃতার চোটে,
ভাদুরে নদীর জলে ফেনা যেন ফোটে।
সেকেলে কেষ্টের মতো ধড়া পরা ঠিক,
খালি সে চুড়োটি নাই তিলক কৌলিক।
মাথার চুলের ভাঁজে খেলে জোয়ার-ভাঁটা,
সমুখে বাগানো ভেড়ি ঘাড়ে দেখি ছাঁটা।
শ্রীহরি শ্রীহরি স্মরি ঠাওরে না পাই,
কাশী-মক্কা পাশাপাশি কোন্ দিকে তাকাই।
এসো এসো মহারাজ আরো ঘেঁসে যাও ;
আতর-গোলাপ পাস্ লে-আও লে-আও।

এসো তো বণিকপতি এসো তো এবার,
কর তো জাঁকায়ে বসে আসর গুলজার।
নেটিবের সদাগর বেনেদের নাক,
কমলার কলকাটি সোনার মৌচাক।
দেশকুল-মুখোজ্জ্বল ব্যাপারে হুনুরি,
বাজারে যাহার হালে বড়ই জাহিরি।
বড় 'লকী' জাদুগীর দাঁত বাঁধা 'চ্যাপ'
হানা-বাড়ি হাতে নিলে হয় সোনাচাঁপ।
এর কাছে আর যত ঝুটো পোখরাজ,
গিল্‌টি-সোনা দাগি চুনি ঝকে মারে লাজ।
শহরে সবার কাছে শুনি এর নাম,
আকবরী আসরফী যেন দরে দুনো দাম।
অল্পভাষী 'নোভো হোমো' কাঁচামিঠে ঝাঁপ
গরমে পচেনি আজো টাটকা আছে মাজ।
তারি মতো ছোট ভাই গায়ে নাহি তাৎ,
শাবাস ত্রিমূর্ত লাহা কেয়াবাৎ কেয়াবাৎ!

তারপর গুড়ি-গুড়ি এসে বুড়ো শিব,
গঙ্গার ওপারে বাড়ি অদ্ভুত 'নসীব'।
জমিদারি মিন্টে ঢালা আদ্যোৎ 'মডেল',
বাঙলার কাদাহোড়ে পাথুরে পাটকেল।
বয়েসে অনাদি-লিঙ্গ 'জরাসিন্ধ' বলে,
দাপটে এখনো যার হুগলি জেলা টলে।

মাল্ আইনে তোদের মল রোখে হাইদর আলি,
কৌশলে চাণক্য দ্বিজ, বিদ্যাদানে বলি।
গুষ্টি বহু, বাস্তুভূমি যেন লঙ্কাপুরী,
ইন্দ্রজিৎ-সম পুত্র কৌশলে মুহুরি।
দিগ্বিজয়ী দণ্ডধর রাষ্ট্রজুড়ে নাম,
ইহাগচ্ছ, ইহাগচ্ছ চরণে প্রণাম।

এই তো গেল কল্‌কাতা তোর কঙ্কাপরার দল,
দেখবো এবার গোটাকত দিকপাল আসল।
দেখবো এবার আসর মাঝে মনের রাজা যারা,
সব আসরে যাঁদের শিরে জ্বলে সোনার তারা।
তফাৎ সরো তফাৎ সরো ফড়িং-ফিঙের পাল,
আসর নিতে আসছে এবে বাজপাখি 'রয়াল'।

আসছে দেখো সবার আগে, বুদ্ধি সুগভীর,
বিদ্যের সাগর খ্যাতি জ্ঞানের মিহির।
বঙ্গের সাহিত্য-গুরু শিষ্ট সদালাপী
দীক্ষাপথে বুদ্ধঠাকুর স্নেহে জ্ঞানবাপী।
উৎসাহে গ্যাসের শিখা, দাঢ্যে শালকড়ি
কাঙাল-বিধবা-বন্ধু অনাথের নড়ি
প্রতিজ্ঞায় পরশুরাম, দাতাকর্ণ দানে,
স্বাতন্ত্র্যে শেকুল-কাঁটা পারিজাত ঘ্রাণে।
ইংরিজির ঘিয়ে ভাজা সংস্কৃত ডিস্,
টোল-স্কুলী অধ্যাপক দুয়েরই ফিনিস্।
এসো হে দ্বিজের চূড়া বঙ্গ-অলঙ্কার।
দিকপাল তোমার মতো দেশে নাই আর।
দেখাও দেখি সাহেব-চাটা শহরে রাজায়
কার শোভাতে জলুস বেশি আসর জুড়ে যায়।

কার শোভাতে জলুস বেশি আসর জুড়ে যায়।
পাঁও লাগে বাচস্পতি এসো তো সভায়।
জীবন্ত ভাণর কোষ পাষানির মই
শাস্ত্রেতে সুপক্ক রুই নহে টুলো কই।
স্মৃতি দরশনে দৃষ্টি তর্কের মার্জার
মোক্ষমূলর-ল্যাসেনের মুগুর টোপর।
ব্যাকরণে ব্যোপদেব ভ্রাতর মামাতো
সংস্কৃত-বিদ্যা দাঁড়ে হরবোলা কাকাতো
শিক্ষাধারী খর্বদেহ দর্শনে দুর্বাসা

আলাপে তালের শাঁস কিম্বা শশা খাসা।
পাতা পেতে ছানা-ক্ষীর দিতে সাধ যায়
এসো এসো বাচস্পতি পাঁও লাগে পায়।
অনেকে তো নৈবিদ্যির ভাগ সরাতে জড়।
বলো তো জলুস কার সভার মাঝে বড়?

বলো তো সভার শোভা এবার কেমন
নমস্কার নমস্কার ন্যায়ের রতন।
ফুটেছ ব্রাহ্মণকুলে আপনার বাসে,
বুকেতে বেঁধেছ 'চাপ' প্রকৃতির 'পাসে'।
থানের চাদর পরা থানধুতি মোটা
কালোমুখে জ্বলে আলো প্রতিভার ছটা।
নিজগুণে নিজপণে রাঢ়ে বঙ্গে মান
পৈতৃক মকরধ্বজে নহ অনুপান।
সাহেব করেছ বশ বিদ্যারসে তাজা
বাসে তব ভাসে কত ফেদার-ধারী রাজা।
স্বভাবে মিঠেন প্রাণ মিঠেন বচন
গুমোরে গৃহিণী পাশে করো না গর্জন।
মুখে মিঠে বুকে কটু নহ নিন্দাভাষী।
উপদেশে পরজনে প্রকৃত বিশ্বাসী।
মজলিসেতে বাবুর পোশাক ঐটি কেলেঙ্কার
তবু হ্যাদে খাঁটি বাসে তুল্য কে তোমার?

এসো এসো তাহার পরে রেভারেন্ড সাজ
বন্দ্যকুল চূড়ামণি মানোআরি জাহাজ।
শুভ্রভুরু শুভ্রকেশ শুভ্রদাড়ি-চেরা
গিরীক-ল্যাটিন-হিব্রু-ইংরিজি ফোয়ারা।
মাকাল বনের মাঝে পাকা আম্রফল
স্বধর্ম তেয়াগী তবু স্বজাতির দল।
মিষ্টভাষী বঙ্গষষ্ঠী হৃদে মাখা চিনি
বয়েস খুঁজিতে গেলে চক্ষে ধরে ঝিনি।
দ্বাপুরে ভুষুণ্ডী বুড়ো সবেতে মহৎ
বাঙালির মাঝে যেন ধবলা পর্বত।
রাংতা-জরি চাকতি মারা নকিব ফুকার
বলো তো এমন আলো তোমাদের কার?

পথ ছাড়ো পথ ছাড়ো আসিছে এবার
গদাধর পাদপদ্মে মতি-গতি যার।

তালপত্র তাম্রপত্র পুথিপত্র থোকা
বগলে পুঁটলি বাঁধা কেতাবের পোকা।
এসো মিত্র লালে লাল মজলিস জাঁকাও
কেদারা ঠেসান দিয়ে মোড়াসা হেলাও।
প্রত্নতত্ত্ব তল্লাশিতে দিগ্‌গজ মসনদ
খড়ি মাড় নাই খাপে—আধোয়া গরদ।
আচার আমের সত্ত্ব কুলকুটো ভাঁজ
যখন যেদিকে হাত তাতে ধড়িবাজ।
বাক্‌যুদ্ধে বাগ্মিতায় লেখার লড়ায়ে
রাজনীতি রচনায় সুর বাজখেঁয়ে।
ইংরিজি বিদ্যা বাগানে ফার্স্টরেট মালি
ইউরোপের কালীঘাটে পড়ে যায় ডালি।
সকল বিদ্যার খই বুদ্ধি ভাজা খোলা
বিধি বিড়ম্বনে আজ কানে গোঁজা শোলা।
অহংত্ব বড় বেশি নহিলে হাজার
রাজার মাথার চুড়ো তুল্য কে উহার?

আসর জাঁকায়ে বসো তুমি অতঃপর
গালজোড়া ফ্যাসা গোঁপ বুড়ো প্যাগম্বর।
চুচুড়ার কিনারায় যার পীঠস্থান
হৃদয় ক্ষীরের খনি আকারে পাঠান।
হাঁসারঙা খাসা বুড়ো মাথা জ্ঞানগুড়ে
নিরেট বেউড় বাঁশ ব্রাহ্মণের ঝাড়ে।
ইংরেজি শিক্ষার ফুল বাঙালি শিকড়ে
স্বতেজে উঠেছে উচ্চে শিখরের চুড়ে।
তর্কেতে তক্ষক যেন তেজে তেজপাত,
শিক্ষাব্রত সিদ্ধকাম শিক্ষকের মাথা।
বচন বটের ফল ধীরে-ধীরে পড়ে
দেশের দোছোট বটে।—মোদ্দা কথা গড়ে
ধনে-মানে কুলে-যশে পদে পাকা তাল
সেকেলের মাঝে এক সুন্দর প্রবাল।
নবগ্রহ পূজাকালে আগে যার ভাগ
দেখো হে পুতুল রাজা বাঙালির বাঘ।

তুমিও আসরে এসো বসো একবার
কলিতে কাঁসারিকুলে প্রভা জ্বলে যার।
কণ্ঠে তুলসির মালা দীনহীন বেশ
কাঁধেতে চাদর ফেলা পোশাকের শেষ।

শহরের দীন দুঃখী দরিদ্র অনাথ
আনন্দে দু-হাত তোলে যখনি সাক্ষাৎ।
চাহিয়া তোমার দিকে তাকায় আকাশ
শিশুর চক্ষুর ধারা মুছে চীরবাসে।
ভয় নাই এসো তুমি আছে অধিকার
বসিতে এদের পাশে 'ছাড়' বিধাতার,
কি হবে কোমর-পেটি কে চায় চাপরাস।
অনাথ তারক নামে পেয়েছো যে 'পাশ'
তরে যাবে তারি গুণে সকল দুয়ার।

আসর বর্ণনা আজ স্টপ আমার।
বড় বড় বুড়ো বুড়ো চুনে নিনু কটা
ফিরে আবার আসর নেবো মাথায় বেঁধে ফ্যাটা ॥
গাইব তখন আবার শুনো গুণটা যেমন যার
আল্লা গৌর বলো এখন বেলা দুপুর পার।
শ্রীপাঠ কলকাতা তত্ত্বে অধ্যায় প্রথম
হুতোম প্যাঁচার গান নরম-গরম॥

নবজীবন, আশ্বিন ১২৯১ [দ্র : মন্মথনাথ ঘোষ, হেমচন্দ্র, তৃতীয় খণ্ড, ১৩৩০]

# জীবনীপঞ্জি

জন্ম : ১৮৩৮ খ্রিস্টাব্দে ১৭ এপ্রিল (৬ বৈশাখ ১২৪৫) হুগলি জেলার গুলিটা রাজবল্লভহাটে মাতামহ রাজচন্দ্র চক্রবর্তীর গৃহে হেমচন্দ্রের জন্ম। পিতা: কৈলাসচন্দ্র বন্দ্যোপাধ্যায়। মাতা : আনন্দময়ী বন্দ্যোপাধ্যায়।

শৈশব : শৈশব কেটেছে রাজবল্লভহাটে। মাতামহের 'আদরে লালিত আদরে পালিত'—পল্লীগ্রামের মুক্ত আলো-বাতাসে 'বাল্য-ক্রীড়ার আহ্লাদে' কেটেছে সেই দিনগুলি। গ্রামের পাঠশালায় বিদ্যারম্ভ। পরে ন'বছর বয়সে কলকাতায় খিদিরপুরে আসার পর সেখানেও কিছুদিন স্থানীয় পাঠশালায় পড়াশোনা করেন। শৈশবে তিনি শান্ত ও ধীরপ্রকৃতি এবং পাঠে মনোযোগী ছিলেন। শেষজীবনে 'কি সুখের দিন' কবিতায় কবি শৈশবস্মৃতি-চারণা করেছেন— 'সেকালের প্রথা রামায়ণ গান/অপরাহ্ণে শুনি মোহিত হয়ে,/সমুদ্র-লঙ্ঘন পুষ্পকে গমন,/শুনি স্তব্ধ হয়ে বিস্ময়ে-ভয়ে।/নিশিতে আবার শুনি যাত্রা গান/সমস্ত রজনী জাগিয়া থাকি,/শুনি সে আখ্যান না ভুলি কখন,/হৃদয়-ফলকে লিখিয়া রাখি।'

শিক্ষা : প্রসন্নকুমার সর্বাধিকারীর কাছে ইংরেজি শিক্ষার প্রথম পাঠ গ্রহণ করেন। পরে ১৮৫৩ সালে হিন্দু-কলেজে সিনিয়র-স্কুল-বিভাগে দ্বিতীয় শ্রেণীতে ভর্তি হন। ১৮৫৫ সালে জুনিয়র স্কলারশিপ পরীক্ষায় দ্বিতীয় স্থান অধিকার করেন। ১৮৫৭ সালে সিনিয়র স্কলারশিপ পরীক্ষায় তিনি চতুর্থ স্থান অধিকার করেন। এই বছর কলকাতা বিশ্ববিদ্যালয় প্রথম এন্ট্রান্স পরীক্ষা প্রবর্তন করলে হেমচন্দ্র সে-পরীক্ষায় প্রথম বিভাগে উত্তীর্ণ হন। ১৮৫৯ সালে কলেজে চতুর্থ-বার্ষিক শ্রেণীতে পড়বার সময়ে পড়া ছেড়ে তাঁকে চাকরি গ্রহণ করতে হয়। তবে চাকরি করা সত্ত্বেও সেই বছরই তিনি কলকাতা বিশ্ববিদ্যালয়ের বি.এ. পরীক্ষা দেন, এবং প্রথম বিভাগে উত্তীর্ণ তিনজন ছাত্রের মধ্যে দ্বিতীয় স্থান অধিকার করেন। ১৮৬১ সালে তিনি প্রেসিডেন্সি কলেজ থেকে আইন-পরীক্ষা দেন এবং এল.এল উপাধি লাভ করেন। পরে বিশ্ববিদ্যালয়ের নিয়মে এল.এল. পরীক্ষোত্তীর্ণ ছাত্র যাঁরা গ্রাজুয়েট, তাঁরা তিরিশ টাকা ফি দিয়ে বি.এল. উপাধি লাভ করেন (১৮৬৬)।

বিবাহ : সেকালে প্রচলিত প্রথানুসারে কৈশোরে ছাত্রাবস্থায় (১৮৫৪?) হেমচন্দ্রের বিবাহ হয়। পত্নী কাশীনাথ মুখোপাধ্যায়ের কন্যা কামিনী দেবী। শোনা যায় কামিনী দেবী কিছুটা অপ্রকৃতিস্থ ছিলেন। ১৮৯৩ সালে তাঁর মস্তিষ্ক-বিকৃতি

ও অন্যান্য অসুখ দেখা দেয়। ফলে কবি 'শেষ জীবনে অবিমিশ্র দাম্পত্য-সুখলাভে বঞ্চিত' ছিলেন।

কর্ম : বি.এ. পরীক্ষা দেওয়ার অল্প আগে মিলিটারি অডিটর-জেনারেলের অফিসে কেরানির চাকরি গ্রহণ করেন। পরে ক্যালকাটা ট্রেনিং স্কুলে হেডমাস্টার হন। আইন পরীক্ষায় উত্তীর্ণ হওয়ার পর তিনি কিছুদিন মুন্সেফের কাজ করেন (১৮৬২)। তারপর হাইকোর্টে ওকালতি শুরু করেন এবং ব্যবহারজীবী হিসেবে দ্রুত সাফল্য অর্জন করেন। ১৮৯০ সালে তিনি হাইকোর্টের প্রধান সরকারি উকিল নিযুক্ত হন।

গ্রন্থ : চিন্তাতরঙ্গিণী : ১৮৬১; নিদর্শন-তত্ত্ব [গদ্য অনুবাদ] : ১৮৬২; বীরবাহু কাব্য : ১৮৬৪; নলিনী-বসন্ত নাটক [শেকসপিয়রের টেম্পেস্ট নাটক অবলম্বনে] : ১৮৬৮; কবিতাবলী : ১৮৭০; বৃত্রসংহার কাব্য (প্রথম খণ্ড) : ১৮৭৫; ভারতভিক্ষা : ১৮৭৫; আশাকানন : ১৮৭৬; বৃত্রসংহার (দ্বিতীয় খণ্ড) : ১৮৭৭; কবিতাবলী, (দ্বিতীয় খণ্ড) : ১৮৮০; ছায়াময়ী [দান্তের ডিভাইনা কমেডিয়া অবলম্বনে] : ১৮৮০; দশমহাবিদ্যা : ১৮৮২; হুতোম প্যাঁচার গান : ১৮৮৪; নাকে খৎ : ১৮৮৫; ভারতেশ্বরী মহারাণী ভিক্টোরিয়ার জুবিলী উৎসব : ১৮৮৭; রোমিও-জুলিয়েত [শেকসপিয়রের নাটক অবলম্বনে] : ১৮৯৫। চিত্ত-বিকাশ : ১৮৯৮।

মৃত্যু : হেমচন্দ্র শেষ-জীবনে দৃষ্টিশক্তি হারিয়ে সম্পূর্ণ অন্ধ হয়ে যান। অর্থোপার্জনের পথ বন্ধ হয়। ১৯০৩ খ্রিস্টাব্দের ২৪ মে (১০ জ্যৈষ্ঠ ১৩১০) শোক-দুঃখ-ব্যাধি এবং দারিদ্র্য-পীড়িত কবির খিদিরপুর বাসগৃহে মৃত্যু হয়।